প্রকাশক শ্রীপরেশচন্দ্র ভাওয়াল
ক্যালকাটা বুক হাউস
১।১ কলেজ স্কোয়ার, কলিকাতা ১২

প্রচ্ছদশিল্পী
শ্রীঅনিলকৃষ্ণ ভট্টাচার্য

মুদ্রাকর শ্রীমন্মথনাথ পান
কে. এম. প্রেস
১।১ দীনবন্ধু লেন, কলিকাতা ৬

ইহার পূর্ব্বে কোন মহাশয় এতদ্দেশীয় কোন কবির জীবন-চরিত প্রকাশ করেন নাই,—এবং এতৎ প্রকাশের কি ফল তাহাও কেহ জ্ঞাত হয়েন নাই—আমরা প্রথমেই ইহার পথ-প্রদর্শক হইলাম।

—ঈশ্বর গুপ্ত ১২৬২

# ভূমিকা

উনবিংশ শতাব্দীর প্রথমার্দ্ধে ঈশ্বরচন্দ্র গুপ্তের যে কবিখ্যাতি ছিল তাহা সুপরিচিত; কিন্তু সংবাদ-প্রভাকরে বিক্ষিপ্ত তাঁহার গদ্যরচনার পরিচয় সাধারণ পাঠকের প্রায় অজ্ঞাত। সে-যুগে তাঁহার সম্পাদিত এই পত্রিকা যথেষ্ট প্রতিষ্ঠালাভ করিয়াছিল, এবং তাঁহার অধিকাংশ গদ্যরচনা ইহাতে প্রকাশিত হইয়াছিল। ইহার মধ্যে সর্ব্বাপেক্ষা উল্লেখযোগ্য হইতেছে ১৮৫৩ হইতে ১৮৫৫ খ্রীষ্টাব্দের মধ্যে সংকলিত প্রাচীন কবি ও কবিওয়ালাদের লুপ্তপ্রায় জীবনবৃত্তান্ত ও অপ্রকাশিত রচনা সংগ্রহ। তাঁহার অব্যবহিত পূর্ব্বের যুগের ভারতচন্দ্র ও রামপ্রসাদ হইতে আরম্ভ করিয়া, টপ্পা-রচয়িতা রামনিধি গুপ্ত ও হরু ঠাকুর রাম বসু প্রভৃতি কবিওয়ালাদের সম্বন্ধে যে সমস্ত সাময়িক উপাদান বিক্ষিপ্ত ও দুরধিগম্য অবস্থায় পড়িয়া ছিল, তাহার উদ্ধার করাই ছিল ঈশ্বর গুপ্তের মুখ্য উদ্দেশ্য; এবং ইহার জন্য তিনি অশেষ পরিশ্রম স্বীকার করিয়াছিলেন। ঈশ্বর গুপ্তের সাধারণ গদ্যরচনার যাহাই মূল্য হউক না কেন, বাংলা সাহিত্যে এই ধরণের প্রথম উদ্যোগ হিসাবে এই নিবন্ধগুলির পৃথক্ মূল্য অস্বীকার করা যায় না।

সংবাদ-প্রভাকরের পুরাতন ফাইল এখন দুষ্প্রাপ্য। যাহা আছে তাহাও হয়ত কিছু কাল পরে লুপ্ত হইয়া যাইবে। পুনর্মুদ্রণের অভাবে গ্রন্থাকারে অপ্রকাশিত এই রচনাগুলি সাধারণ পাঠকের গোচরে আসে নাই। সেই জন্য হয়ত ঈশ্বর গুপ্তের এই কৃতিত্বের যথাযোগ্য সমাদর হয় নাই। কিন্তু যাঁহারা পরবর্ত্তী কালে এই যুগের সাহিত্য-ইতিহাস সম্বন্ধে আলোচনা করিয়াছেন, ঈশ্বর গুপ্তের সংগৃহীত তথ্যই তাঁহাদের প্রধান অবলম্বন হইয়াছিল, যদিও এক রামগতি ন্যায়রত্নের উল্লেখ ছাড়া অন্য কোথাও ইহার স্বীকৃতি দেখি নাই। একমাত্র ভারতচন্দ্র

সম্বন্ধে ঈশ্বর গুপ্ত যে তথ্য সংগ্রহ করিয়াছিলেন, তাহা ছাড়া অন্য রচনাগুলি পৃথক্ গ্রন্থরূপে মুদ্রিত হয় নাই। এই সব কারণে মনে হয়, ঈশ্বর গুপ্তের অধুনা বিস্মৃতপ্রায় এই লেখাগুলির পুনর্মুদ্রণের প্রয়োজন আছে।

ঈশ্বর গুপ্তের এই অনুসন্ধান ও সংগ্রহের মূলে ছিল—এক দিকে প্রাচীন কবিদের প্রতি তাঁহার আন্তরিক মমত্ববোধ, অন্য দিকে তৎকালে প্রচলিত ও জনপ্রিয় কবিগান আখড়াই গান প্রভৃতির সহিত মাঝে মাঝে বাঁধনদার বা গীতিরচয়িতা হিসাবে তাঁহার সাক্ষাৎ সংযোগ। নিরক্ষর না হইলেও ঈশ্বরগুপ্ত যে সুশিক্ষিত ছিলেন, এ কথা বলা যায় না। শিবনাথ শাস্ত্রী লিখিয়াছেন : "বলিতে গেলে শিক্ষা যাহাকে বলে ঈশ্বরচন্দ্র তাহার কিছুই পান নাই। ইংরাজি শিক্ষা ত হইলই না, বাঙ্গালাও নিজে পড়িয়া যাহা শিখিলেন তাহাই একমাত্র সম্বল হইল।" কিন্তু তাঁহার প্রখর বুদ্ধি, চতুরতা ও সহজ জ্ঞান যথেষ্ট ছিল ; শিক্ষিত সমাজের ঘনিষ্ঠ সম্পর্কে আসিবার সুযোগও তিনি পাইয়াছিলেন। ইহার সঙ্গে ছিল তাঁহার পদ্য লিখিবার সহজাত শক্তি। অব্যবহিতপূর্ব্ব যুগের কবিদের কাব্যে অনুরাগ এবং সমকালবর্ত্তী কবিওয়ালা প্রভৃতির সহজ সঙ্গীতামোদের প্রতি পক্ষপাত তাঁহার স্বভাবসিদ্ধ পদ্যরচনার শক্তিকে উদ্রিক্ত ও বর্দ্ধিত করিয়া তাঁহাকে অপূর্ব্ব অশিক্ষিত-পটুত্বের অধিকারী করিয়াছিল।

ভারতচন্দ্রের কাব্যের তিনি প্রকৃত মর্ম্মগ্রহণ করিয়াছিলেন কি না সন্দেহ। ভারতচন্দ্রের যে সুমার্জ্জিত ও গাঢ়বন্ধ ভাষা, শিক্ষিত রসবোধ, বিদ্বৎসুলভ বৈদগ্ধ্য ও স্বল্পাক্ষর প্রকাশভঙ্গী, তাহার অন্তর্লোকে প্রবেশ করিবার মত শিক্ষা, ভাব ও কল্পনা ঈশ্বর গুপ্তের বা তাঁহার সমকালীন গীতরচয়িতাদের ছিল না। সেইজন্য ভারতচন্দ্রের নিখুঁত ক্লাসিকাল বাণীভঙ্গি পরবর্ত্তী যুগে স্থায়িত্বলাভ করিল না। কেবল দেখিতে পাই, ঊনবিংশ শতাব্দীর প্রারম্ভ হইতে অর্দ্ধশতাব্দীব্যাপী বিদ্যাসুন্দরের অক্ষম ও কদর্য্য অনুকরণ।

ঈশ্বর গুপ্তের নিজের কবিতাও খুব উঁচু দরের হইয়া উঠিল না। বঙ্কিমচন্দ্র ঈশ্বর গুপ্তের কবিতার প্রশংসা করিয়াছেন বটে, কিন্তু সেই সঙ্গে বলিয়াছেন, এরূপ কবি জন্মিয়া আর কাজ নাই! অর্থাৎ, যুগ-পরিবর্ত্তন এবং নূতন শিক্ষা ও আদর্শের প্রসারে এরূপ কবিতার রস ও রুচি জীর্ণপ্রায় হইয়া গিয়াছিল। নবযুগের নবজাগ্রত রস-পিপাসা ও নূতন সৃষ্টির আগ্রহ ইহার দ্বারা তৃপ্ত হইবার নয়। তথাপি, ঈশ্বর গুপ্তের কবিত্ব-শক্তি থাক্ না থাক্, তিনি পূর্ব্বকবিদের মর্য্যাদা বুঝিয়াছিলেন। তাঁহাদের লুপ্তপ্রায় রচনা-সংরক্ষণের জন্য তাঁহার শ্রদ্ধান্বিত চেষ্টা সত্যই প্রশংসার যোগ্য।

ভারতচন্দ্র বা রামপ্রসাদ প্রবর্ত্তিত সাহিত্যের জের ঈশ্বর গুপ্ত ঠিক টানিতে পারেন নাই বলিয়াই, বোধ হয়, ঈষৎ পূর্ব্বকালের ও সমকালের চটুল গীতি, ছড়া ও পদ্যরচনার দিকে ঝুঁকিয়াছিলেন। ইহাই তাঁহাকে প্রেরিত করিয়াছিল কবি-টপ্পা-আখড়াই-রচয়িতাদের গীত ও জীবনী সংগ্রহে। প্রাচীনতর কবিদের মত ইঁহাদের জীবন-বৃত্তান্ত সুজ্ঞাত ছিল না; এবং গানের আসরে মুখে-মুখে রচিত পদগুলি কালে অবজ্ঞাত ও লুপ্তপ্রায় হইয়াছিল। কিংবদন্তী ও লোকের স্মৃতির উপর নির্ভর করা ছাড়া উপায় ছিল না। ক্ষণস্থায়ী আমোদের চটকদার উপায় হিসাবে ইহার অধিকাংশ, উঁচু দরের কেন, কোন দরের সাহিত্য হইয়া উঠে নাই। শিল্পরূপ ছিল অতি সামান্য; আধ্যাত্মিকতা বা বৈষ্ণবগীতির সূক্ষ্মতা ছিল না বলিলেও চলে। কিন্তু খুব স্থূল হইলেও এই রচয়িতাদের মন ছিল সাধারণ মানুষের মন। ইহাদের গানে ও ছড়ায় ছিল দৈনন্দিন বাঙালী জীবনের সরস অভিজ্ঞতার প্রতিচ্ছায়া; ইহাদের প্রেম ছিল সাধারণ মানুষের প্রেম; ইহাদের আগমনী গানে ছিল বাঙালীর সহজ বাৎসল্যের স্বাভাবিক আকুলতা। গুরু গম্ভীর কৃত্রিম রচনাগুলি ছাড়িয়া দিলে, ঈশ্বর গুপ্তের কবিতারও মুখ্য প্রতিপাদ্য ছিল সেই যুগের সাধারণ মানুষ—রঙ্গভরা বঙ্গদেশের সাধারণ বাঙালী। তদনুযায়ী কবির মনও ছিল সাধারণ বাঙালীর

মন। সেই জন্য কবিওয়ালা প্রভৃতির লৌকিক গানগুলি তাঁহার মনের অনুকূল ছিল, এবং ইহাদের সংগ্রহে ও সংরক্ষণে তাঁহার উৎসাহের অন্ত ছিল না। কবি গান, টপ্পা ও আখড়াই সঙ্গীত কালে বৈঠকী গান হিসাবে, নব্যবঙ্গের না হউক, সে-কালের তথা-কথিত 'বাবু' সম্প্রদায়ের মনোরঞ্জন করিত,—একথা আমরা জানি উনবিংশ শতাব্দীর দ্বিতীয় দশকে রচিত 'নববাবুবিলাস' পুস্তকে নবধা 'বাবু'লক্ষণের মধ্যে আখড়াই গানের উল্লেখ হইতে। অনেক পরবর্ত্তী কালে হুতোম প্যাঁচার নক্সাতে যে আখড়াই গানের উল্লেখ আছে তাহাও স্মরণীয়। এই ধরণের গানের সঙ্গে রামপ্রসাদের সময় হইতে শাক্ত গানও যথেষ্ট প্রচলিত ছিল। দেখিতে পাই, ঈশ্বরচন্দ্র তাঁহার বোধেন্দুবিকাশে শ্যামাবিষয়ক সঙ্গীতের অবতারণা করিয়াছেন।

সুতরাং মনে হয়, পূর্ব্বকালের কবিদের প্রতি ঈশ্বর গুপ্তের যে পক্ষপাত ছিল, তাহা আন্তরিক হইলেও তাঁহাদের রচনার প্রকৃত মূল্যবোধ সম্বন্ধে তাঁহার কোনও স্পষ্ট ধারণা ছিল না। তাঁহার প্রচেষ্টার পিছনে কোনও সাহিত্যিক আদর্শ বা সাহিত্য-ইতিহাস রচনার উদ্দেশ্য ছিল বলিয়া বোধ হয় না। সাহিত্য-সমালোচনার চেষ্টাও তিনিও করেন নাই। কিন্তু উদ্দেশ্য যাহাই হউক, ভারতচন্দ্রের সময় হইতে তাঁহার নিজের সময় পর্যন্ত প্রচলিত বাংলা রচনার যে উপাদান তিনি সংগ্রহ করিয়া গিয়াছেন, তাহা অন্য উপকরণের অভাবে এখনও আমাদের প্রধান উপজীব্য। বিশেষজ্ঞের জানা থাকিলেও সাধারণ পাঠকের প্রায় অজ্ঞাত। আধুনিক কালের অনুসন্ধান ইহার খুব বেশি তথ্য সংগ্রহ করিতে পারিয়াছে বলিয়া হয় না।

স্নেহাস্পদ শ্রীভবতোষ দত্ত প্রাচীন কবি সম্পর্কে বর্ত্তমান কালে মূল্যবান্ ঈশ্বর গুপ্তের এই রচনাগুলি প্রকাশ করিবার ভার স্বেচ্ছায় স্বীকার করিয়াছেন। এই ভার-বহনের শিক্ষা, যোগ্যতা ও অধ্যবসায় তাঁহার আছে। এক জায়গায় বা কোন নির্দ্দিষ্ট গ্রন্থাগারে সংবাদ প্রভাকরের সব ফাইল পাওয়া যায় না। সেগুলির অনুসন্ধান পরিশ্রম

সাপেক্ষ, এবং ধারাবাহিক ভাবে সযত্নে সাজাইয়া টীকাটিপ্পনীর সহিত প্রকাশ করা যথেষ্ট জ্ঞান ও বিচারবুদ্ধির উপর নির্ভর করে। শ্রীযুক্ত দত্ত তাহাতে সফল হইয়াছেন।

কিন্তু তাঁহার বর্ত্তমান গ্রন্থ কেবলমাত্র সংকলন নয়। কবিদের সম্বন্ধে পরবর্ত্তী কালে প্রাপ্ত তথ্যের তিনি যথাযোগ্য সমাবেশ করিয়াছেন, এবং এই সম্পর্কে অনুসন্ধান করিয়া কয়েকটি ভুলভ্রান্তিরও সংশোধন করিয়াছেন। নাতিদীর্ঘ ভূমিকায় তিনি ঈশ্বর গুপ্তের আলোচ্য অষ্টাদশ শতাব্দীর প্রথমার্দ্ধ হইতে উনবিংশ শতাব্দীর প্রথমার্দ্ধ পর্য্যন্ত প্রচলিত বাংলা কাব্যের ও কাব্যজাতীয় রচনার যে ইতিহাস সংক্ষেপে বিবৃত করিয়াছেন, তাহা তাঁহার গ্রন্থকে সমৃদ্ধ করিয়াছে। এই প্রসঙ্গে তিনি ভারতচন্দ্রকে লইয়াছেন অষ্টাদশ শতাব্দীর প্রথমার্দ্ধের, রামনিধি গুপ্তকে ইহার দ্বিতীয়ার্দ্ধের, এবং ঈশ্বর গুপ্তকে উনবিংশ শতাব্দীর প্রথমার্দ্ধের প্রতিনিধি হিসাবে। সঙ্গতি রক্ষার খাতিরে এরূপ নির্দ্দিষ্ট পরিকল্পনা মোটামুটি ঠিক হইতে পারে, কিন্তু টপ্পারচয়িতা রামনিধি গুপ্ত বা তাঁহার সমসাময়িক কবিওয়ালারা কেবল অরাজক বাংলা সাহিত্যের আসর জমাইয়া রাখিয়াছিলেন; প্রতিনিধি হিসাবে বসিবার প্রতিভা বা যোগ্যতা তাঁহাদের ছিল বলিয়া মনে হয় না।

যাহা হউক, তৎকালীন রাষ্ট্রিক, সামাজিক ও সাহিত্যিক পরিবেশের প্রতি দৃষ্টি রাখিয়া সে-যুগের বাংলা কাব্য ও গীত রচনা ও রচয়িতাদের সম্বন্ধে গ্রন্থের সম্পাদক একটি বিশ্লেষণমূলক সুলিখিত বিবরণ দিয়াছেন। বিশেষ উল্লেখযোগ্য হইতেছে কবিগানের লৌকিক উদ্ভব ও আখড়াই গান সম্বন্ধে তাঁহার যুক্তিযুক্ত আলোচনা। ঈশ্বর গুপ্তের জীবনী সম্বন্ধে কতকগুলি অপ্রকাশিত ঘটনাও তিনি লিপিবদ্ধ করিয়াছেন। তাহার মধ্যে কৌতূহলজনক হইতেছে, হিন্দু কলেজের নূতন শিক্ষাপদ্ধতির বিরুদ্ধে আন্দোলনের জন্য উক্ত কলেজের কর্ত্তৃপক্ষসভা স্থির করিয়াছিল "prosecuting him if necessary"!

অথচ ইহা বিস্ময়কর যে, ঈশ্বর গুপ্ত নাকি Tom Paine রচিত *Age of Reason* গ্রন্থের অনুবাদ করিয়াছিলেন !

আধুনিক রস ও রুচির অনুকূল না হইলেও, প্রাচীন সাহিত্য ও সংস্কৃতির প্রতি আন্তরিক অনুরাগ আমাদের তরুণ সম্পাদককে প্রেরিত এবং ইহার মর্য্যাদাবোধ তাঁহাকে অবহিত করিয়াছে। তাঁহার জিজ্ঞাসু মন যে অনুসন্ধিৎসা, অধ্যয়ন ও তথ্যনিষ্ঠার পরিচয় দিয়াছে, তাহা বর্ত্তমানে বাংলার সাহিত্যবিষয়ক আলোচনায় বিরল হইয়া আসিতেছে। সেইজন্য তাঁহার গ্রন্থ প্রকৃত সাহিত্যোৎসাহী পাঠকের সহায়ক হইবে বলিয়াই আমার বিশ্বাস।

কলিকাতা

শ্রীসুশীলকুমার দে

# নিবেদন

কবি ঈশ্বর গুপ্ত সংবাদপ্রভাকরে কবি ও কবিওয়ালাদের যে জীবনী প্রকাশ করেছিলেন, একমাত্র ভারতচন্দ্র ছাড়া তাদের কোনোটাই স্বতন্ত্রভাবে পুস্তকাকারে মুদ্রিত হয় নি। কিন্তু বাংলা সাহিত্যের একটা যুগের আলোচনা করতে গিয়ে সকলেই ঈশ্বর গুপ্তের এই রচনার উপরেই নির্ভর করেছেন। সেইজন্য কবি এবং কবিওয়ালাদের জীবনের প্রধান ঘটনাগুলি হয় তো আধুনিক পাঠকের একেবারে অজ্ঞাত নয়। তা হলেও মূল রচনাগুলি দেখবার সুযোগ সাধারণ পাঠকের অনেকেরই হয় না; সেই দিক বিবেচনা করলে এই জীবনীগুলির পুণর্মুদ্রণের প্রয়োজনীয়তা অস্বীকার করা যায় না।

কিন্তু এ ছাড়াও 'কবিজীবনী' প্রকাশের অন্য রকম গুরুত্বও আছে। জীবনী রচনা করতে গিয়ে ঈশ্বর গুপ্ত কবিদের যুগের নানা ঘটনার উল্লেখ করেছেন, ইতিহাসের পূর্ণাঙ্গ চিত্র রচনার পক্ষে তাদের মূল্য আছে। লেখক নিজে হয়তো এ সম্বন্ধে সম্পূর্ণ সচেতন ছিলেন না, কিন্তু বাঙালীর নবজাগ্রত ইতিহাস-চর্চার পরিমণ্ডলে বাস করে তিনি এর প্রভাব থেকে মুক্ত থাকতে পারেন নি। তিনি নিজেই বলেছেন 'ইহার পূর্বে কোন মহাশয় এতদ্দেশীয় কোন কবির জীবন-চরিত প্রকাশ করেন নাই।' লোক-শ্রুতি থেকে সংগ্রহ করে মূলতঃ জীবনীগুলি রচিত; এগুলিকে ইতিহাসের রূপ তিনি দিতে পারেন নি সত্য; কিন্তু উপাদান তিনি রেখে গিয়েছেন এবং সেটুকু যদি তিনি না করতেন, তবে আজও এর ইতিহাস গঠন করা যেত না। বর্তমান গ্রন্থটি সেই দিকে লক্ষ্য রেখেই প্রস্তুত করা হয়েছে। ভারতচন্দ্র-রচিত মঙ্গল কাব্য, রামনিধি-রচিত টপ্পা বা কবিওয়ালাদের রচিত কবিগানের স্বতন্ত্র রস-বিচার বর্তমান সম্পাদকের লক্ষ্য নয়; অষ্টাদশ শতাব্দীতে সৃষ্ট সাহিত্যের ব্যাপক বর্ণনাও আমার উদ্দেশ্য নয়। জীবনীকে মাত্র অবলম্বন করে সাহিত্য ধারার সঙ্গে ইতিহাসের সম্পর্ক নির্ণয় করবার চেষ্টা করেছি। সেইজন্য এই সব বিষয়ে স্বতন্ত্র এবং বিস্তৃত আলোচনায় ব্যাপৃত হই নি। ঈশ্বর গুপ্ত যাদের জীবনী রচনা করেছিলেন, তাঁরা সকলেরই জন্ম অষ্টাদশ শতাব্দীতে। সেই

হিসাবে এই শতাব্দীর সাহিত্যের ইতিহাসকেই যথাসম্ভব স্পষ্ট করবার চেষ্টা করেছি।

আমাদের দীর্ঘ মধ্যযুগের মঙ্গল কাব্যের শেষ সার্থক কবি ভারতচন্দ্র এই যুগের প্রথম কবি। ভারতচন্দ্রের জীবনীতে এবং কাব্যে মধ্যযুগীয় দীর্ঘ ঐতিহ্যের শেষ উজ্জ্বল দীপ্তি যেমন আছে, তেমনি আসন্ন পরিবর্তনের আভাসও তাতে দুর্লক্ষ্য নয়। কোম্পানীর রাজত্ব পূর্ণ প্রতিষ্ঠিত হবার পূর্বে অষ্টাদশ শতাব্দীর প্রথমার্ধের যথার্থ প্রতিনিধিত্ব করেছেন ভারতচন্দ্র। ওই শতাব্দীর দ্বিতীয়ার্ধ একটা বিশৃঙ্খলারই যুগ। এই সময়ে কোনো বড়ো কবি সত্যই কেউ নেই, যিনি যুগের বাণীকে কাব্যে রূপ দিতে পারেন। এই যুগের কোনো স্পষ্ট রূপ নেই, তাই তার বাণীও নেই। এই বিশৃঙ্খল অষ্টাদশ শতাব্দীর দ্বিতীয়ার্ধের একমাত্র শক্তিমান্ কবি রামনিধি গুপ্ত। রামনিধির জীবন-কাহিনীতে যেমন এই যুগের রাজনৈতিক এবং অর্থনৈতিক পরিবর্তনের ছায়া আছে, তাঁর গানেও তেমনি স্পষ্টতঃই বাংলা কাব্যের দিক্ পরিবর্তন আভাসিত হয়েছে। এই আভাস স্পষ্ট হতে লাগল উনবিংশ শতাব্দীতে পাশ্চাত্ত্য সভ্যতার মানবিক মূল্যবোধ যখন নতুন শিক্ষাপ্রণালীর দ্বারা দেশে ছড়িয়ে পড়তে থাকল। স্বভাবতঃই সেই সময়টা ছিল প্রাচীন এবং নবীনের দ্বিধার যুগ। ঈশ্বর গুপ্তের রচনা এবং জীবন-কাহিনীতে এই দ্বিধার পরিচয় আছে। কবিতায় ঈশ্বর গুপ্তের যে পরিচয় পাই, সংবাদপ্রভাকরের সম্পাদকীয় মন্তব্যের সঙ্গে সর্বাংশে তা মেলে না। 'অবতারণা'র পঞ্চম অধ্যায়ে আমি এই ইতিহাসের আভাস দিয়েছি। একদা ধর্মসভার অনুগামী রক্ষণশীল ঈশ্বর গুপ্ত ধর্ম সংরক্ষণের অতি উৎসাহে একদিকে খ্রীষ্ট ধর্মান্দোলনের বিরুদ্ধে টম পেইনের *Age of Reason*-এর অনুবাদ করেছিলেন, তেমনি হিন্দু কলেজের প্রতিকূল মন্তব্যের ফলে তাঁর মামলায় জড়িয়ে পড়বার উপক্রমও হয়েছিলেন। এই ঈশ্বর গুপ্তই প্রায় কুড়ি বছর পরে ধর্মসভার বিরুদ্ধে কঠোর মন্তব্য করেছিলেন এবং স্ত্রী-শিক্ষা ইত্যাদি সমাজ সংস্কার কিছু কিছু সমর্থন করেছিলেন। ঈশ্বর গুপ্তের এই পরিবর্তনকে উনবিংশ শতাব্দীর বাঙালী মানসের অনতিক্রুত পরিবর্তনের প্রতীক বলেই মনে করি। যদিও ঈশ্বর গুপ্তের কর্ম ও কীর্তির আলোচনা 'কবিজীবনী'র ঐতিহাসিক পর্যালোচনায় প্রত্যক্ষ-ভাবে আসে না, কিন্তু বর্তমান সময়ের পাঠকের কাছে এর ধারাবাহিকতা সম্পূর্ণ করে দেখাবার জন্যই এর প্রয়োজন আছে। বিশেষতঃ ঈশ্বর গুপ্ত

কবিগানের ঐতিহ্যকে টেনে চলেছিলেন। ঈশ্বর গুপ্তের মৃত্যুর সঙ্গে সঙ্গে সমাজের দ্বিধার ভাব কেটে গেল। মধুসূদনের মেঘনাদবধ কাব্যে নতুন মূল্যবোধ সুপ্রতিষ্ঠিত হল।

ঈশ্বর গুপ্ত কবিওয়ালাদের যে জীবনী লিখেছেন, তাতে গানের সংকলনই বেশি। কবিগানের এবং কবিওয়ালাদের ব্যক্তিগত সৃষ্টির আলোচনা অপ্রাসঙ্গিক হত না মনে হলেও আমি বিশেষ করে সাহিত্য-ইতিহাসের প্রধান গতিকেই অনুসরণ করে এসেছি। আখড়াই ও কবিগানের সাধারণ আলোচনাই আমি করেছি। এদের রীতি-পদ্ধতির বিশ্লেষণে প্রবেশ করা আমার পক্ষে অনাবশ্যক ছিল। বিশেষতঃ অধ্যাপক সুশীলকুমার দের *History of Bengali Literature in the Nineteenth Century* গ্রন্থে 'কবিওয়ালা' অধ্যায়টিতে এর সর্বাঙ্গীণ আলোচনা আছে। অবশ্য তার পরেও 'কবিওয়ালা' সম্পর্কে সম্প্রতি গ্রন্থ প্রকাশিত হয়েছে। এই প্রসঙ্গে ব্রজসুন্দর সান্যাল লিখিত ধারাবাহিক 'কবিওয়ালা' প্রবন্ধ উল্লেখযোগ্য। 'নব্যভারত' এবং 'সাহিত্য সংহিতা'য় প্রকাশিত তাঁর প্রবন্ধ দুটির মধ্যে ভাবগত এবং ভাষাগত পার্থক্য নেই বললেই হয়। কবিগান সম্পর্কে পূর্ণাঙ্গ আলোচনার অবকাশ আমার ছিল না কিন্তু ইতিহাসের দিক্ দিয়ে আলোচনা করতে গিয়ে আমার মনে হয়েছে কবিগানের উদ্ভব বৈষ্ণব ঐতিহ্যে নয়, এর উদ্ভব নেহাতই লৌকিক। বৈষ্ণব ধর্মের প্রভাব এর উপর পড়লেও গানের পদ্ধতি, আবেগ, মনোভাব এমন কি বিষয়বস্তুও লোকজীবনের নিম্ন সমাজ থেকেই এসেছে। 'অবতারণা'র চতুর্থ অধ্যায়ে এ বিষয়ে বিস্তৃত আলোচনা আছে। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য কবিগানের প্রাচীনতম সংগ্রহকার ঈশ্বর গুপ্তের সংগ্রহে কোথাও গৌরচন্দ্রিকা, প্রেমবৈচিত্ত্য বা অনুরূপ খাটি বৈষ্ণবীয় ভাবের গান নেই। তা ছাড়া ঈশ্বর গুপ্ত বলেছেন, "কেহই এ সকল কবিতা লিপিবদ্ধ করিয়া রাখেন নাই, কেবল মুখে অভ্যাস করিয়া রাখিয়াছেন সুতরাং সে অভ্যাস বৃথা হইতেছে। অক্ষরবদ্ধ থাকিলে অন্বেষণ দ্বারা প্রাপণ পক্ষে প্রত্যাশা করা যাইতে পারে"। সুতরাং এই সাহিত্য সৃষ্টির রীতি পদ্ধতি সবই মধ্যযুগের অন্যান্য সাহিত্যধারার থেকে আলাদা। পরবর্তী কালে বৈষ্ণব পদাবলীর অনুকরণে এর মধ্যে কিছু কিছু বৈষ্ণব বিষয়ের প্রবর্তন হয় তো হয়েছিল, কিন্তু এ বিষয়ে আমাদের সতর্ক থাকা প্রয়োজন। পাঁচালী বা যাত্রার বিষয় কবিগানের অন্তর্ভুক্ত হওয়ার সম্ভাবনা খুবই বেশী।

কবিগানের 'ক্রিটিকাল' আলোচনা সম্ভব কিনা জানি না, কিন্তু অনুসন্ধান করতে গিয়ে বিচিত্র সমস্তার সম্মুখীন হতে হয়েছে। রচয়িতা-সমস্যা, পাঠ-সমস্যা, কবিগানের আদি রূপ সম্পর্কে সুস্পষ্ট দৃষ্টান্তের অভাব বারবারই অনুভব করেছি। মনুলাল মিশ্রের 'প্রাচীন ওস্তাদী কবির গান' কিংবা গঙ্গাচরণ ভট্টাচার্যের 'হাফ আখড়াই সঙ্গীত-সংগ্রামের ইতিহাস' প্রভৃতির মতো বইয়ের উপর আমাদের নির্ভর করতে হলেও এসব বইয়ে সঙ্গতির অভাব স্বভাবতঃই পাঠককে সন্দিগ্ধ করে তোলে। গান মাত্রই যেমন কবিগান না হতে পারে তেমনি বিশেষ কবিওয়ালার নাম থাকলেই সেটা তাঁর রচনা নাও হতে পারে, এইজন্য কবিগানের নিজস্ব রীতি এবং ইতিহাসের পরিষ্কার স্পষ্ট ধারণা গড়ে ওঠা দরকার। সাহিত্য হিসাবে উৎকৃষ্ট হোক বা নাই হোক, কবিগানের আলোচনা যে সুরু হয়েছে, এটা আশার লক্ষণ। 'অবতারণা'র চতুর্থ অধ্যায়ে আমি আখড়াই সঙ্গীতের ইতিহাস ঈশ্বর গুপ্তের রচনা থেকেই সংকলন করেছি। এই আলোচনা পূর্ণাঙ্গ অবশ্যই নয়; পূর্ণাঙ্গ করতে গেলে সঙ্গীত-শাস্ত্রের যে জ্ঞান থাকা দরকার, বর্তমান সম্পাদকের তা নেই। বিশেষজ্ঞেরা সেই আলোচনা যোগ্যতার সঙ্গে করতে পারবেন বলে মনে করি। আখড়াই গান চর্চার ইতিহাস অনুসরণ করতে গিয়ে হাফ আখড়াই গানের উদ্ভবের সময়টি (১৮৩২, জানুয়ারী) এবং মনোমোহন বসু বর্ণিত উপলক্ষ্য (দ্রষ্টব্য পৃ ৪০৭-৯) নির্দেশ করা সম্ভব হয়েছে—ভবিষ্যতে যাঁরা আলোচনা করবেন, তাঁদের এটা কাজে লাগতেও পারে।

ঈশ্বর গুপ্ত ইচ্ছা করেছিলেন, প্রত্যেক কবির জীবনী স্বতন্ত্র গ্রন্থের আকারে প্রকাশ করবেন। বর্তমান সংকলনে 'কবি' এবং 'কবিওয়ালা' এই দুটি প্রধান ভাগ করে কবিদের আবির্ভাবকাল অনুসারেই জীবনীগুলি সাজিয়েছি। 'পরিশিষ্টে' কবিজীবনী সংক্রান্ত বিজ্ঞাপন বা অন্য বিবরণ সন্নিবিষ্ট করা হয়েছে। গোঁজলা গুঁই বা লালু নন্দলালের জীবনী ঈশ্বর গুপ্ত সম্পূর্ণ সংগ্রহ করতে পারেন নি। 'প্রাচীন কবি'র সাধারণ আলোচনাতে তিনি তাঁদের উল্লেখ এবং গানের সংগ্রহ করেছেন। শ্রীযুক্ত সুনীতিকুমার চট্টোপাধ্যায় মহাশয় ব্রিটিশ মিউজিয়ম থেকে নন্দলালের গান উদ্ধৃত করেছেন (বঙ্গীয় সাহিত্য পরিষদ পত্রিকা, ১৩২৯)। সেটি মূল্যবান্ সন্দেহ নেই, কিন্তু কবিওয়ালা লালু নন্দলালের সঙ্গে অভিন্ন কিনা বলা যায় না। আবিষ্কৃত গানও ঠিক কবিগানের প্রণালীতে লেখা নয়। অবশিষ্ট অংশে সংবাদ-

প্রভাকর থেকে যোড়াসাঁকো এবং বাগবাজারের সঙ্গীত-সংগ্রামের বর্ণনা দেওয়া হল। দুই কারণে সেটি উল্লেখযোগ্য। প্রথমতঃ বাগবাজারের বাঁধনদার ছিলেন ঈশ্বর গুপ্ত; সেদিক থেকে ঈশ্বর গুপ্তের ভূমিকার প্রত্যক্ষ বিবরণ পাঠকদের কাছে কৌতূহলোদ্দীপক হবে; দ্বিতীয়তঃ হাফ আখড়াই গানের সমগ্র ছবিটিও তাঁরা এই বিবরণ থেকে কল্পনা করতে পারবেন।

এই গ্রন্থের সর্বশেষ ভাগ 'আনুষঙ্গিক তথ্য'। এই ভাগে পরবর্তী কালে প্রাপ্ত তথ্য সন্নিবিষ্ট করে ঈশ্বর গুপ্তের সংগ্রহ সম্পূর্ণ করবার চেষ্টা করেছি। প্রায় দেড় শ' বৎসরের ইতিহাসের রূপকে স্পষ্ট করতে গিয়ে ঈশ্বর গুপ্তের জীবনের ঘটনা ছাড়াও আরো কিছু কিছু নতুন সংবাদও চোখে পড়েছে। ভারতচন্দ্রের জীবন-কাহিনীতে উল্লিখিত বিষ্ণুকুমারীর পেঁড়ো অধিকারের ভিত্তিহীনতা তার মধ্যে একটি। ইনি ব্রজকিশোরী হলেও হতে পারেন, কিন্তু বিষ্ণুকুমারী অবশ্যই নন। ছাপরায় রামনিধির কার্যকলাপের সন্ধান করতে গিয়ে সিয়র-উল-মুতাখরীনে এক বাঙালী রামনিধির উল্লেখ পাওয়া গেল। ইনি আমাদের রামনিধি কিনা জানি না। এ বিষয়ে সুধীজনের দৃষ্টি আকর্ষণ করে বঙ্গীয় সাহিত্য পরিষদ পত্রিকায় ( ৬৩ খণ্ড, ৪ সংখ্যা ) প্রথম প্রবন্ধ প্রকাশ করেছিলাম। তথ্য সংগ্রহ সম্পূর্ণ এবং ভ্রান্তিবর্জিত, এমন কথা বলার স্পর্ধা আমার নেই। সুধী পাঠক এর ভ্রান্তি ইত্যাদি নির্দেশ করলে সম্পাদক কৃতজ্ঞ হবেন।

এই গ্রন্থ সম্পাদনে অনেকেই আমাকে নানাভাবে সাহায্য করেছেন। ঈশ্বর গুপ্ত সম্পর্কে অনুসন্ধানের গুরুত্ব সম্পর্কে আমাকে সর্বপ্রথম অনুপ্রেরিত করেন বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের বাংলা বিভাগের অধ্যক্ষ পূজনীয় শ্রীযুক্ত প্রবোধচন্দ্র সেন মহাশয়। উপদেশ নির্দেশ আলাপ আলোচনার দ্বারা তিনি আমার ঔৎসুক্য জাগিয়ে দিয়েছেন এবং সন্দেহ নিরসন করেছেন। আমার অধ্যাপকস্থানীয় শ্রদ্ধাস্পদ ডঃ শশিভূষণ দাশগুপ্ত মহাশয় সর্বদাই আমার কাজের সংবাদ নিয়েছেন। 'অবতারণা' অংশটি পড়ে এবং আলোচনা করে তিনি অশেষ উপকৃত করেছেন। আমার অধ্যাপক শ্রদ্ধাস্পদ শ্রীযুক্ত আশুতোষ ভট্টাচার্য মহাশয় শুধু আলোচনা করেই নয়, গ্রন্থ প্রকাশেও পরামর্শ ইত্যাদি দিয়ে অপরিমেয় সাহায্য করেছেন। শ্রদ্ধেয় শ্রীযুক্ত চিন্তাহরণ চক্রবর্তী মহাশয়ের সস্নেহ উপদেশ এবং পরামর্শেও আমি উপকৃত। শ্রীযুক্ত হরিহর শেঠ মহাশয়ের নিকট যখনই যে সংবাদ জানতে চেয়েছি, অযাচিত সৌজন্যবশতঃ তখনই

চন্দননগর থেকে তিনি সেই সংবাদ জানিয়ে আমাকে বাধিত করেছেন। বিশ্বভারতীর গ্রন্থন বিভাগের অধ্যক্ষ শ্রদ্ধেয় শ্রীযুক্ত পুলিনবিহারী সেন মহাশয়ও আমাকে বই দিয়ে ও অন্যভাবে সাহায্য করেছেন। রূপচাঁদ পক্ষীর শেষ জীবনের সংবাদ আমাকে জানিয়েছেন যাদবপুর বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক অগ্রজ-প্রতিম শ্রীযুক্ত দেবীপদ ভট্টাচার্য। এ ছাড়া যাঁদের সঙ্গে আলাপ-আলোচনা করে আমি উপকৃত, কুচবিহার কলেজের অধ্যক্ষ আমার প্রাক্তন সহকর্মী শ্রীযুক্ত চণ্ডিকাপ্রসাদ বন্দ্যোপাধ্যায়, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক কবি শ্রীযুক্ত অজিত দত্ত, সঙ্গীতশাস্ত্রবিদ্ শ্রীযুক্ত রাজ্যেশ্বর মিত্র তাঁদের অন্যতম।

আচার্য সুশীলকুমার দের নিকট ঢাকা বিশ্ববিদ্যালয়ে ছাত্রাবস্থায় সর্বপ্রথম গ্রন্থ-সম্পাদনার পাঠ নিয়েছিলাম। অন্য মূল্যবত্তা ছাড়াও আমার কাছে তাঁর লিখিত ভূমিকাটির সেদিক থেকে একটি ব্যক্তিগত মূল্য আছে। তাঁর কর্মব্যস্ততার ফাঁকে ক্লেশ স্বীকার করে এই সমালোচনামূলক ভূমিকাটি তিনি যে লিখে দিয়েছেন, সেজন্য আমি কৃতার্থ।

পুরণো সংবাদপ্রভাকর দেখতে দেওয়ার জন্য কলিকাতার জাতীয় গ্রন্থাগার, বঙ্গীয় সাহিত্য পরিষদ গ্রন্থাগার এবং সংস্কৃত কলেজ গ্রন্থাগারের কর্তৃপক্ষের নিকট আমি বিশেষভাবেই ঋণী। সংবাদপ্রভাকর থেকে কবিদের জীবনী অপরিসীম ধৈর্য সতর্কতা এবং নৈপুণ্য সহকারে আগাগোড়া নকল করে দিয়েছেন আমার পত্নী শ্রীমতী গার্গী দত্ত। তিনি দুমাসের মধ্যে এই বিস্তৃত পাণ্ডুলিপি প্রস্তুত করে দিয়েছিলেন। নানা কারণে গ্রন্থ প্রকাশে বিলম্ব হল বটে, কিন্তু তাঁর সাগ্রহ সহায়তা না পেলে প্রকাশ যে অনিশ্চিত হত, তাতে সন্দেহ নেই।

প্রেসিডেন্সী কলেজ
বাংলা সাহিত্য বিভাগ
কলিকাতা
২৯ ভাদ্র, ১৩৬৫

শ্রীভবতোষ দত্ত

## বিষয়-সূচী

### অবতারণা



### কবি



### কবিওয়ালা



## পরিশিষ্ট



## আনুষঙ্গিক তথ্য



## নির্দেশিকা

## অবতারণা

### কবিজীবনী রচনার প্রেরণা

কবি ঈশ্বরচন্দ্র গুপ্ত ১৮৫৩ থেকে ১৮৫৫-এর মধ্যে সংবাদপ্রভাকরে প্রাচীন কবি ও কবিওয়ালাদের যে জীবনবৃত্তান্ত প্রকাশ করেছিলেন, তার একটা পরোক্ষ উদ্দেশ্য ছিল বাংলা সাহিত্যের ইতিহাস রচনা। কবিজীবনী যে টুকু প্রকাশিত হয়েছিল, তাঁর পরিকল্পনা ছিল তার চেয়েও অনেক বড়ো। পাঠকদের সহযোগিতা প্রার্থনা করে তিনি যে আবেদন করেছিলেন, তাতে কৃত্তিবাস কাশীরাম কৃষ্ণদাস কবিরাজ রামেশ্বর ভট্টাচার্য মুকুন্দরাম প্রভৃতি কবিদের বিশেষ করে অষ্টাদশ শতাব্দীর শাক্তসঙ্গীত রচয়িতাদের জীবন কাহিনী বর্ণনা করবেন বলে তিনি সংকল্প করেছিলেন। হয় তো মধ্যযুগের অনেক কবি সেকালের পাঠকদের কাছে তখন অপরিচিত ছিলেন বলে ঈশ্বর গুপ্তের পরিকল্পিত তালিকা থেকে বাদ গিয়েছেন ; বিশেষ করে বৈষ্ণব পদাবলীর কবিদের অনুল্লেখ চোখে পড়বারই মতো। আবার সপ্তোবিগত অষ্টাদশ শতাব্দীর শাক্ত কবিদের সংখ্যা-বাহুল্যও লক্ষণীয়। কিন্তু ঈশ্বর গুপ্তের এই তালিকাকে তাঁর পরিকল্পনার সম্পূর্ণ তালিকা বলে মনে করবার কারণ নেই। আবার এ কথাও ঠিক যে কবিওয়ালাদের সঙ্গে ঈশ্বর গুপ্তের যোগ প্রত্যক্ষ ছিল বলেই সেই কাব্যধারা এবং সে সময়ের গীত সাধকদের সঙ্গে তাঁর পরিচয় ছিল অনেক বেশি নিবিড়।

আমাদের দেশের প্রাচীন কবিদের প্রতি ঈশ্বর গুপ্তের এই মমতাকে তাঁর রক্ষণশীল মনোভাবের লক্ষণ বলে মনে করা কিছু অস্বাভাবিক নয়। বিশেষ করে যখন দেখা যাচ্ছে সমাজে আধুনিক শিক্ষার বিস্তারের সঙ্গে সঙ্গে নতুন রসরুচির প্রসার ঘটেছে। ঈশ্বর গুপ্তের দেশীয় সাহিত্য কীর্তি উদ্ধারের সঙ্গে আর একটি ঘটনারও যোগ কল্পনা করা যেতে পারে। ১৮৫২ খ্রীষ্টাব্দের ৮ই এপ্রিল বীটন সোসাইটিতে হরচন্দ্র দত্ত Bengali Poetry নামে একটি প্রবন্ধ পড়েন। বাংলা কাব্যে আদিরসের আতিশয্য, অতিশয়োক্তি এবং পরাধীনতার ফলে সমগ্রভাবে কাব্যসৃষ্টির অনুপযোগিতার ইঙ্গিত করা হয়েছিল। প্রবন্ধের আলোচনায় কৈলাসচন্দ্র বসু-ও লেখকের বক্তব্যকে সমর্থন করেন। হরচন্দ্র দত্ত এবং কৈলাসচন্দ্র বসু উভয়েই ইংরেজি শিক্ষার অনুরাগী নব্যবঙ্গের দলভুক্ত।

কবি রঙ্গলাল বন্দ্যোপাধ্যায় ১৩ই মে ১৮৫২ খ্রীষ্টাব্দে বীটন সোসাইটিতে 'বাঙ্গলা কবিতা বিষয়ক প্রবন্ধ' পাঠ করেন। এই প্রবন্ধে তিনি পূর্ববর্তী সমালোচনার উত্তর দেবার চেষ্টা করেন। এই প্রসঙ্গে রঙ্গলাল ইয়ং বেঙ্গলদের উদ্দেশ্যে কটাক্ষ করে বলেন—

'স্বরবোধে ইংরাজেরা আমারদিগকে হাজার "Lovers of Tom Tom" অর্থাৎ ঢাকবাদ্য প্রেমিক বলিয়া উপহাস করুন কিন্তু যথার্থ বিবেচনা করিয়া দেখিলে স্বরানুমেলকতা অনুভাবে আমারদিগের দেশীয় লোকেরা অতিশয় ক্ষমতাবান্ তথাপিও যদ্যপি ইয়ং বেঙ্গল বাবুরা সাধ করিয়া বেসুরা ও বেতালা হইতে চাহেন, হউন, তাহাতে ক্ষতি কি?'[১]

রঙ্গলাল এখানে সম্ভবতঃ কবিগানকেই সমর্থন করতে চেয়েছেন। কারণ কবিগানেই এই শ্রেণীর বাদ্যযন্ত্রের ব্যবহার থাকত। রঙ্গলাল আরো বলেছেন—

'ভারতচন্দ্র রায়ের গাথায় শ্বাস প্রবহন এবং ভাবজালে অনল প্রভবন হইয়াছে কিনা তাহা রতিবিলাপ এবং বিদ্যাসুন্দরের পূর্ব্বরাগ অর্থাৎ প্রথম মিলনের পূর্ব্বাবস্থা পাঠ করিলেই প্রমাণীকৃত হইবেক, আমারদিগের ইয়ং বেঙ্গল বাবুরা যদি বিলাতীয় বিজাতীয় কুসংস্কার এবং দ্বেষ মৎসরতা পরিত্যাগ পূর্ব্বক উক্ত বর্ণনা সকল পাঠ করেন, তবে তত্তাবতে লার্ড বাইরনের ন্যায় প্রখর ভাবসমূহ দেখিতে পাইবেন। কবিকঙ্কণের ন্যায় ভারতচন্দ্র রায় যে সময়ে ছিলেন, সেই সময়ের প্রচলিত দেশাচার প্রভৃতি যথার্থরূপে বর্ণনা করিয়া গিয়াছেন,. তাঁহার কাব্যসকলের বয়ঃক্রম অদ্য একশত বৎসর পূর্ণ হয় নাই, তথাচ এই শতাব্দের মধ্যে অস্মদ্দেশের আচার ব্যবহার কিরূপ পরিবর্ত্তন হইয়াছে, তাহা মনে করিলে নয়নপথে অশ্রুধারার শেষ হয় না।'[২]

রঙ্গলালের এই মন্তব্য এবং মনোভাবের সঙ্গে ঈশ্বর গুপ্তের অনুরূপ মন্তব্য তুলনীয়।[৩] রঙ্গলাল প্রাচীন বাঙালী কবিদের মধ্যে যাঁদের উল্লেখ করেছিলেন ঈশ্বর গুপ্ত-ও তাঁদের নাম করেছিলেন—কবিকঙ্কণ, কৃত্তিবাস, কাশীদাস, ভারতচন্দ্র, রামপ্রসাদ, দুর্গাপ্রসাদ, রামচন্দ্র, রামেশ্বর, দেওয়ান রঘুনাথ রায়,

---

১ বাঙ্গালা কবিতা বিষয়ক প্রবন্ধ, (১৮৫২), দুষ্প্রাপ্য গ্রন্থমালা, পৃ ৬।

২ পূর্বোক্ত গ্রন্থ, পৃ ২৩।

৩ বর্তমান গ্রন্থ, পৃ ৩৪৪-৩৪৫।

নিধুবাবু, রাম বসু, রাধামোহন সেন। অবশ্য ঈশ্বর গুপ্ত আরো কোনো কোনো কবির নাম করেছিলেন, যাঁরা ছিলেন নিকট অতীতের। রঙ্গলাল সংবাদ প্রভাকরের অন্যতম লেখক ছিলেন, এটাও সর্বজনবিদিত। ১৮৪৭ খ্রীষ্টাব্দের ১৪ই এপ্রিলের সংবাদপ্রভাকরে ঈশ্বর গুপ্ত লিখেছিলেন, 'রঙ্গলাল বন্দ্যোপাধ্যায় অস্মদ্দিগের সংযোজিত লেখক বন্ধু।' সুতরাং উভয়ের ঘনিষ্ঠতা বীটন সোসাইটির ঘটনার বহু পূর্বের। রঙ্গলালের প্রবন্ধের মূলে ঈশ্বর গুপ্তের প্রেরণা থাকা কিছুই বিচিত্র নয়। বিশেষতঃ এই সময়েই তিনি কবিজীবনী এবং তাঁদের গান সংগ্রহ করছেন। এক বছর পর থেকেই তিনি সেগুলি প্রকাশ করতে থাকেন। এই প্রসঙ্গে আর একটি তথ্যও উল্লেখ করা যেতে পারে। রঙ্গলাল কবির দলে গানও বাঁধতেন বলে জানা যায়। কলকাতায় রামদুলাল সরকারের দুই পুত্র ছাতুবাবু এবং লাটুবাবু একটি কবির দল করেন; তাতে রঙ্গলাল কবি নিযুক্ত হয়েছিলেন।[১] কবিগানের প্রতি অনুরাগও উভয়ের অন্তরঙ্গতার কারণ হওয়া সম্ভব।

রঙ্গলালের প্রবন্ধে দেশের সাহিত্য এবং সংস্কৃতি সম্বন্ধে যে রক্ষণশীল দৃষ্টির পরিচয় আছে, ঈশ্বর গুপ্তের জীবনী-সংগ্রহের মূলে সেই রক্ষণশীল মনোভাবেরই অনুপ্রেরণা ছিল। তবু আধুনিক বাংলার জাগরণে ঈশ্বর গুপ্তের ভূমিকার যথার্থ স্বরূপ যাঁরা জানেন, তাঁরা জানেন নবযুগের প্রভাব অনেক দিক দিয়েই তাঁর চেতনাকে আলোকিত করেছিল। ব্রাহ্ম ধর্মের সঙ্গে সহযোগিতায়, স্ত্রী শিক্ষা বিস্তারে, নবশিক্ষাকে বরণ করে নেওয়াতে এমন কি বিধবা বিবাহ আন্দোলনের সময়েও অন্ধ প্রতিবাদের পরিবর্তে সংযত মন্তব্যে ঈশ্বর গুপ্তের একটি উদার ব্যক্তিত্বের আভাস পাওয়া যায়। এই ঈশ্বর গুপ্তকে চিনতে হলে কবিতা অপেক্ষা সংবাদপ্রভাকরের সম্পাদকীয় প্রবন্ধগুলিকেই বিশেষ ভাবে লক্ষ্য করা দরকার। নব্যবঙ্গ এবং আধুনিক যুগকে কখনো কখনো আক্রমণ করলেও আধুনিক অনেক দানকেই তিনি স্বীকার করে নিয়েছিলেন। ইতিহাস-সংরক্ষণ তাদের মধ্যে একটি।

১৮৩৮ খ্রীষ্টাব্দে হিন্দু কলেজের ছাত্রদের দ্বারা প্রতিষ্ঠিত সাধারণ জ্ঞানোপার্জিকা সভা স্বদেশের প্রাচীন ইতিহাসের আলোচনা প্রবর্তন করে। তারপর থেকে শিক্ষিত বাঙালীদের মধ্যে সাধারণ ভাবে ইতিহাসবোধ ক্রমে

---

১ দ্রষ্টব্য 'রঙ্গলালের জীবনী', রঙ্গলালের গ্রন্থাবলী, বসুমতী।

ক্রমে সঞ্চারিত হতে থাকে।[১] আধুনিক শিক্ষার সঙ্গে ইতিহাস-বোধ এমন ভাবে মিশ্রিত হয়ে গেল যে ঐতিহ্য-মমতার দ্বারা চালিত হলেও কবি ঈশ্বর গুপ্ত জীবনী রচনা করতে গিয়ে সন তারিখ স্থান ঘটনার ক্রম ইত্যাদি যথাযথ বর্ণনা করবার চেষ্টার ত্রুটি করেন নি। বিশেষতঃ ভারতচন্দ্রের গ্রন্থ রচনার সময় নির্ণয় করতে গিয়ে তিনি যথেষ্ট বৈজ্ঞানিক বুদ্ধির পরিচয় দিয়েছেন। রামনিধি গুপ্তের জীবনীতেও তিনি সেকালের ইতিহাসের বিশেষ বিশেষ ঘটনার উল্লেখের দ্বারা সময় নির্দেশ করেছেন। তা ছাড়া আখড়াই সঙ্গীত প্রভৃতিরও ঐতিহাসিক উপাদান যা তিনি পেয়েছিলেন, সযত্নে লিখে রেখে গিয়েছেন। এর মূলে হয় তো অতীতপ্রীতি ছিল। কিন্তু ঐতিহাসিক প্রেরণাও কম ছিল না কারণ তিনি জানতেন, তাঁর সময়েই কবি সঙ্গীতের সমাদর হ্রাস পেয়ে আসছে। অনেকেই এর সম্বন্ধে ভ্রান্ত ধারণা পোষণ করতে আরম্ভ করেছে। প্রায় মাত্র পনর, ষোল বৎসর আগে নিধুবাবুর মৃত্যু হলেও "অনেকেই নিধু নিধু কহেন, কিন্তু নিধু শব্দটি কি, অর্থাৎ এই নিধু, কি গীতের নাম, কি সুরের নাম, কি রাগের নাম, কি মানুষের নাম, কি কি? তাহা জ্ঞাত নহেন।"[২] অবশ্য এটা নিশ্চয়ই অনুমান করা যায় সঙ্গীত-রসিকেরা নিধুবাবুকে ঠিকই জানতেন, কিন্তু ইংরেজি শিক্ষিত আধুনিকের নিকট নিধুবাবু বিস্মৃত হয়ে আসছেন। এই শিক্ষা ও রুচি দেশকে ব্যাপ্ত করবে; তখন হয় তো প্রাচীন সাহিত্য ও সমাজ সম্পর্কে ঐতিহাসিক আলোচনার প্রয়োজন ঘটবে। এই শিক্ষিত সমাজই ছিল ঈশ্বর গুপ্ত-রচিত জীবনীগুলির লক্ষ্য। রঙ্গলাল যেমন ইংরেজি কাব্যসাহিত্যের রসিক হয়েও দেশীয় সাহিত্যের প্রতি নিবিড় মমতা ত্যাগ করতে পারেন নি, ঈশ্বর গুপ্তও তেমনি নবযুগের চিন্তাধারার স্পর্শ পেয়েও প্রাচীনের প্রতি মমত্বকে ত্যাগ করেন নি; বরং এই মমত্ববোধকে আধুনিক পদ্ধতিতে পরিবেশন করবার চেষ্টা করেছিলেন।

কিন্তু বাংলা সাহিত্যের ইতিহাস বলতে আজকাল যা বোঝায় ঈশ্বর গুপ্তের এই জীবনীগুলি ঠিক সে রকম হয়ে ওঠে নি। তিনি জীবনী সংগ্রহ করেছেন এবং তাঁদের রচনাও যথাসম্ভব রক্ষা করবার চেষ্টা করেছেন; কিন্তু সাহিত্যের ইতিহাসের যুগভাগ কিংবা যুগচেতনার ধারাবাহিকতার প্রতি পূর্ণ

---

১ ভবতোষ দত্ত, 'বঙ্কিমচন্দ্র ও বাংলার ইতিহাস', বিশ্বভারতী পত্রিকা শ্রাবণ-আশ্বিন, ১৩৬৩।

২ বর্ত্তমান গ্রন্থ, পৃ ১১৫।

মনোযোগ দিয়ে ইতিহাস লেখা হয় নি। তিনি বিভিন্ন কবিদের উপরেই বিশেষ করে জোর দিয়েছেন। তিনি সংকল্প করেছিলেন, ভিন্ন ভিন্ন কবিদের জীবনী ভিন্ন ভিন্ন পুস্তকে প্রকাশ করবেন। বর্তমান সংস্করণে কবিদের জীবৎকালের ধারাবাহিকতা রক্ষা করে জীবনীগুলি সাজানো হয়েছে। তাতে ইতিহাসের অনুক্রম লক্ষ্য করার সুবিধা হবে। অষ্টাদশ শতাব্দীর প্রথম দশকে ভারতচন্দ্রের জন্ম থেকে এর আরম্ভ, রামপ্রসাদ এবং রামনিধি গুপ্ত দিয়ে কবিদের এই ইতিহাস শেষ। আবার অষ্টাদশ শতাব্দীর চতুর্থ দশকে রাসু নৃসিংহকে দিয়ে কবিওয়ালাদের ইতিহাসের আরম্ভ করে উনবিংশ শতাব্দীর তৃতীয় দশকে রাম বসুর মৃত্যু এবং লক্ষ্মীকান্ত বিশ্বাসের কাহিনী দিয়ে এই ইতিহাসের শেষ করা হয়েছে। সুতরাং অষ্টাদশ শতাব্দী সমগ্রভাবে এবং উনবিংশ শতাব্দীতে ইংরেজি কাব্যের আদর্শ প্রতিষ্ঠিত হবার পূর্ব পর্যন্ত প্রায় দেড়শ' বৎসর ঈশ্বর গুপ্তের পর্যালোচনার বিষয় ছিল। পরিশিষ্টে সংযোজিত 'প্রাচীন কবি' অধ্যায়ে তিনি আরও যে কবিদের জীবনী প্রকাশ করবেন বলে অভিপ্রায় জ্ঞাপন করেছেন তাঁরাও অধিকাংশই এই সময়েরই। আধুনিক পদ্ধতিতে ইতিহাস রচনা করতে গেলে সমসাময়িক দেশ ও কালের পূর্ণ সহযোগে সাহিত্যের ইতিহাসকে সম্পূর্ণ করে তুলতে হয়। ঈশ্বর গুপ্তের পরে হরিমোহন মুখোপাধ্যায় ১৮৬৯ খ্রীষ্টাব্দে 'কবিচরিত' প্রকাশ করেছিলেন। তাতেও ঈশ্বর গুপ্তের পদ্ধতিই অনুসৃত হয়েছিল। বস্তুতঃ বাংলা সাহিত্যের ইতিহাসের রূপ কল্পনা করতে দীর্ঘ সময় কেটে গিয়েছে। ঈশ্বর গুপ্ত উনবিংশ শতাব্দীর মধ্যভাগে তার একটা ইঙ্গিত দিয়েছিলেন মাত্র।

ইতিহাসের উপকরণ কি ভাবে তিনি সংগ্রহ করেছিলেন তার বিবরণ পাঠকদের প্রতি আবেদন, 'প্রাচীন কবি' শিরোনামায় প্রবন্ধ তিনটিতে ভারতচন্দ্রের জীবনবৃত্তান্তের ভূমিকায় বিস্তৃত ভাবেই বলে গিয়েছেন। তা' ছাড়া জীবনী আলোচনাতেও তথ্য সংগ্রহের রীতিটি বুঝতে পারা যায়। দেখা যায় কবি ও কবিওয়ালাদের জীবনীর উপকরণ ঠিক একই রীতিতে সংগৃহীত হয় নি।

ভারতচন্দ্রের জীবনীর উপকরণ তিনি পেয়েছিলেন কবির মধ্যম পুত্র রামতনু রায়ের পুত্র তারকনাথ রায়ের নিকট থেকে। রামপ্রসাদের জীবন কাহিনী তিনি কিভাবে পেয়েছিলেন স্পষ্ট করে সে কথা তিনি বলেন নি তবে এই প্রসঙ্গে রামপ্রসাদের নিকর ভূমির সনন্দ পরীক্ষা করেছিলেন

বটে।[১] কুমারহট্ট হালিশহর ঈশ্বর গুপ্তের বাড়ী থেকে খুব বেশী দূরে নয়; সুতরাং কিম্বদন্তী ছাড়াও রামপ্রসাদের বংশধরদের সাক্ষাৎ পাওয়া তাঁর পক্ষে অসম্ভব ছিল না। রামপ্রসাদের জীবনী ১২৬০ সালের ১লা পৌষের সংবাদ প্রভাকরে প্রকাশিত হলে জনৈক পাঠক লিখেছিলেন গ্রামবৃদ্ধগণ সে সব বর্ণনা সত্য বলে স্বীকার করেছেন।[২] এই পত্রপ্রেরকই রামপ্রসাদ-সিরাজদ্দৌল্লার সাক্ষাৎকারের কিম্বদন্তীর সংবাদ দিয়েছিলেন। রামনিধি গুপ্তের জীবনী সংগ্রহ করতে তাঁকে বিশেষ বাধা পেতে হয় নি। ঈশ্বর গুপ্ত নিধুবাবুকে অবশ্যই দেখেছিলেন। তিনি বলেছেন বহু বৎসর যাবৎ তিনি তথ্যাদি সংগ্রহ করছিলেন; স্বভাবতঃই নিধুবাবুর সঙ্গে পরিচয় থাকা কিছু অপ্রত্যাশিত নয়। অন্ততঃ নিধুবাবুর পুত্র জয়গোপালের সঙ্গে সে ঈশ্বর গুপ্তের ঘনিষ্ঠতা ছিল তাতে সন্দেহ নেই। নিধুবাবুর গীতরত্ন গ্রন্থের দ্বিতীয় সংস্করণে জয়গোপাল পিতার যে জীবনী দিয়েছেন, মাঝে কোনো কোনো অংশ বাদ থাকলেও ঈশ্বর গুপ্তের সংবাদপ্রভাকরে প্রকাশিত নিধুবাবুর জীবনীর সঙ্গে তার আক্ষরিক সাদৃশ্য যথেষ্ট তাৎপর্যপূর্ণ। নিধুবাবুর জীবন-কথা হয় তাঁর কাছ থেকেই, নয় জয়গোপালের নিকট থেকে ঈশ্বর গুপ্ত পেয়ে থাকবেন।

কবিওয়ালাদের জীবনী ও গান সংগ্রহ করতে তাঁকে যথেষ্ট ক্লেশ স্বীকার করতে হয়েছিল। কবিওয়ালারা কেউ সমাজে প্রতিষ্ঠিত মর্যাদাসম্পন্ন ছিল না; তাদের জীবনী সুজ্ঞাত থাকবার কথা নয়। দ্বিতীয়তঃ তাদের গান কখনোই পুঁথিবদ্ধ হয় নি। লোকের মুখে মুখে প্রচারিত ছিল মাত্র। সুতরাং তথ্য এবং গান সংগ্রহ করতে ঈশ্বর গুপ্তকে গ্রামাঞ্চলে এবং অন্যত্র ঘুরে বেড়াতে হয়েছে। কেউ একটা গান জানে শুনলে তিনি যান বাহনের অসুবিধা সত্ত্বেও সেখানে উপস্থিত হয়ে গানটি লিখে নিয়েছেন এবং এ রকম করেও অনেক সময় সম্পূর্ণ গান পান নি। এইজন্য ভারতচন্দ্র রামপ্রসাদ এবং নিধুবাবুর জীবনী যত বিস্তারিত এবং তাতে যত তথ্য আছে, কবিওয়ালাদের জীবনীতে তা নেই। যথাস্থানে উপস্থিত হয়ে প্রত্যক্ষ তথ্য সংগ্রহ, সনন্দ প্রভৃতি দলিল পরীক্ষা এবং কিম্বদন্তীর সাক্ষ্য—মোটামুটি এই তিনটি ছিল ঈশ্বর গুপ্তের গবেষণার পদ্ধতি। প্রথম ও তৃতীয়টি পরবর্তী বাংলা সাহিত্যের গবেষকদের

---

১ বর্তমান গ্রন্থ, পৃ ৫৯।

২ বর্তমান গ্রন্থ, পৃ ৮১।

নিকট পরম মূল্যবান। কারণ এই দুটির সুপ্রচুর ব্যবহার ঈশ্বর গুপ্ত যদি না করতেন, তা' হলে কালের সঙ্গে তারা চিরদিনের জন্যই লোপ পেত। দ্বিতীয় পদ্ধতিটিও খুবই মূল্যবান্ সন্দেহ নেই ; কিন্তু হয় তো অতটা নিশ্চিহ্নপ্রায় ছিল না। এই দলিল পরীক্ষা করেই ইদানীং ভারতচন্দ্রের জীবনের ঘটনায় নতুন সঙ্কেত পাওয়া যাচ্ছে। আধুনিক ইতিহাসকার কুলপঞ্জী, সামাজিক এবং রাজনৈতিক ইতিহাসের বিভিন্ন উপাদান, জীবনীগ্রন্থ এবং উনবিংশ শতাব্দীর সমসাময়িক সংবাদপত্র থেকে ঈশ্বর গুপ্তের দেওয়া তথ্যকে পূর্ণাঙ্গ করে তুলবার চেষ্টা করেছেন। তবু ঈশ্বর গুপ্তের দেওয়া তথ্যই যে মূলতঃ অখণ্ডিত এবং আমাদের একমাত্র প্রধান অবলম্বন—এ কথা কিছুতেই অস্বীকার করা যায় না।

## অষ্টাদশ শতাব্দীর প্রথমার্ধ ও ভারতচন্দ্র

যে বিশিষ্ট সামাজিক পরিমণ্ডলের মধ্যে আমাদের দীর্ঘ মধ্যযুগের সাহিত্য গড়ে উঠেছিল, অষ্টাদশ শতাব্দীতে তার পরিবর্তন ঘটতে থাকে। আমাদের দীর্ঘকালের সাহিত্য সৃষ্টির বৈচিত্র্যহীনতা মধ্যযুগের একটা অপরিবর্তিত পট-ভূমির কথাই স্মরণ করিয়ে দেয়। এর মধ্যে ষোড়শ শতাব্দীতে চৈতন্যের আবির্ভাব সেই নিস্তরঙ্গ জাতীয় মানসে কিছু দিনের জন্য আলোড়ন এনে দিয়েছিল বটে কিন্তু সে আলোড়নও সম্প্রদায় এবং প্রথাবদ্ধতায় অবলুপ্ত হল, বৃহত্তর জাতীয় মানসের কাব্যসৃষ্টিতে কোনো মৌলিক পরিবর্তন বা বৈচিত্র্যের সৃষ্টি করতে পারল না অষ্টাদশ শতাব্দীতে মঙ্গল কাব্যের ধারা অব্যাহত থাকল। শাক্ত এবং স্মার্ত ধর্মের পুনরভ্যুত্থানের ফলে বৈষ্ণব ধর্ম এবং তার সংস্কৃতি গণ্ডীবদ্ধ হয়ে পড়ে। বৈষ্ণব ধর্মের তখনও যাঁরা ছিলেন ধারক, পদাবলীর সংকলন কিংবা পূর্ব গৌরবের ইতিহাস রচনায় তাঁরা তখন ব্যাপৃত। আর এদিকে শাক্ত ধর্মের জীবন্ত প্রভাব তখন নতুন এক সঙ্গীতের বন্যায় দেশকে প্লাবিত করছিল। বৈষ্ণব পদের রচনা তখনও যে চলে নি, তা' নয় ; কিন্তু এই শাক্তপদগুলি তখন বিশেষ এক অনুকূল পরিবেশে যুগান্তরণের সহায়কদের দ্বারাই জনপ্রিয় হয়ে উঠছিল। এই সহায়করা ছিলেন প্রধানতঃ দেওয়ান অথবা রাজা এবং কখনো বা অন্য শ্রেণীর কেউ। আগে মঙ্গল কাব্য যাঁরা রচনা করেছিলেন, তাঁরা ছিলেন সমাজের কৃষিজীবী মানুষ। পদাবলী যাঁরা রচনা করেছিলেন, তাঁরা ছিলেন প্রধানতঃ সমাজের সাধারণ

স্তরেরই মানুষ। বাংলা সাহিত্যের সৃষ্টি যাদের উপর ন্যস্ত, অষ্টাদশ শতাব্দীতে সেই সমাজের একটা মন্থর পরিবর্তন দেখা দিল।

অষ্টাদশ শতাব্দীতে মঙ্গলকাব্যের চরম উৎকর্ষ যিনি ঘটিয়েছিলেন, সেই ভারতচন্দ্র ছিলেন এক প্রাচীন রাজবংশের সন্তান। রামপ্রসাদ কোনো সচেতন প্রয়াস নিয়ে গান রচনা করেন নি, সে ছিল তাঁর ধর্মসাধনারই অঙ্গ। বিদ্যাসুন্দর কাব্য রচনায় তিনি পুরনো ঐতিহ্যকেই অনুসরণ করেছিলেন। রামপ্রসাদ যদিও শ্রেষ্ঠ কুলীন বংশের সন্তান, প্রপিতামহ জয়কৃষ্ণের আমল থেকেই বংশে দৈন্যদশা দেখা দেয়। রামপ্রসাদের সময়ে সংসারে চরম দারিদ্র্য। ঈশ্বর গুপ্তের জীবনীর তৃতীয় কবি রামনিধি গুপ্ত ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর সৃষ্ট মধ্যবিত্ত সম্প্রদায়ের কবি। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর রাজস্ব ব্যবস্থার ফলে ভূমিহীন কৃষিবঞ্চিত নিম্ন শ্রেণীর একদল মানুষ কোম্পানীর প্রসাদপুষ্ট ধনীদের সন্তোষ বিধানে কবিগানের প্রবর্তন করল। শাক্তগান যাঁরা রচনা করেছিলেন তাঁরা ছিলেন আবার ভিন্ন আর এক শ্রেণী। এঁরা কেউ প্রাচীন রাজবংশের, আবার কেউ মুর্শিদকুলী খাঁর আমলের দেওয়ান, কেউ কেউ অবশ্য কোম্পানীর আমলের দেওয়ান।

পরবর্তী বাংলা সাহিত্যের প্রতি অবহিত হয়ে আমরা যদি আজ প্রশ্ন করি, এঁদের মধ্যে কার আদর্শ রক্ষা পেয়েছে, তা' হলে স্পষ্টতঃ রামনিধি গুপ্তই সেই গৌরব লাভ করবেন। ভারতচন্দ্রের মঙ্গলকাব্যের আদর্শ আপন শিল্প রূপের মধ্যে চরম উৎকর্ষ পেয়েছিল, উনবিংশ শতাব্দীর মদনমোহন তর্কালঙ্কারের 'বাসবদত্তা' কিংবা রঙ্গলালের 'পদ্মিনী উপাখ্যান' সেই আদর্শকে বাঁচিয়ে রাখতে পারে নি। বিদ্যাসুন্দরের ব্যর্থ অনুকরণে তার অপমৃত্যু ঘটল। কবিওয়ালাদের শিল্পরীতি কিংবা ভাবের আদর্শ আমাদের নতুন যুগচেতনা এবং নতুন রুচি প্রবর্তনের সঙ্গে বিলীন হয়ে গেল; শাক্তগানে সত্যকার গীতি চেতনা ছিল সন্দেহ নেই, কিন্তু এর বিষয়বস্তু বা প্রকাশ-রীতি কোনোটাই আধুনিক সাহিত্যে বাহিত হয়ে আসে নি। এ-সব দিক্ বিবেচনা করলে দেখা যায় নিধুবাবুর প্রেমের গানগুলি বিষয় এবং প্রকাশ রীতির দিক্ দিয়েও পরবর্তী বাংলা প্রেমের কবিতার সঙ্গে যোগ রক্ষা করেছে। এই সঙ্গে এটাও লক্ষ্য করা যাবে, মধ্যযুগের অবসানে যে নতুন সাহিত্যের প্রসার ঘটল মধ্যবিত্ত সম্প্রদায়ের ব্যক্তিমানসই ছিল তার উৎস। নিধুবাবুই ছিলেন আমাদের বাংলা সাহিত্যে প্রথম ইংরেজি-শিক্ষিত মধ্যবিত্ত কবি।

পলাশীর যুদ্ধের পূর্বে এবং পরে—অষ্টাদশ শতাব্দীর ইতিহাস এবং সাহিত্যকে দুটি পর্যায়ে ভাগ করে দেখা যেতে পারে। অষ্টাদশ শতাব্দীর প্রথমার্ধ প্রধানতঃ মুর্শিদকুলী খাঁ এবং আলিবর্দী খাঁর শাসনকাল। সে সময় দেশের শাসন ব্যবস্থা, অর্থনৈতিক ব্যবস্থা এবং সেই সঙ্গে সাহিত্য ও সংস্কৃতির পৃষ্ঠপোষকতার যে-ব্যবস্থা ছিল, দ্বিতীয়ার্ধে তা আর থাকেনি। ভারতচন্দ্রকে সত্য সত্যই প্রথমার্ধের প্রতিনিধিস্থানীয় কবি বলা চলে। ভারতচন্দ্র সম্ভ্রান্ত উচ্চ বংশের সন্তান ছিলেন বলে দেশের বিভিন্ন সংঘাত প্রত্যক্ষভাবে তাঁর পরিবারকে স্পর্শ করেছিল। তাঁর জীবনে এমন ঘটনা ঘটেছিল, যেগুলির মূলে বৃহত্তর জাতীয় তাৎপর্য নিহিত ছিল। ভারতচন্দ্রের বাল্যকালে বর্ধমানরাজ কীর্তিচাঁদ পেঁড়োর গড় অধিকার করে নেন (১৭১২ খ্রী)। এই ঘটনার সময় বাংলার দেওয়ান মুর্শিদকুলী খাঁ। বাংলা দেশের ইতিহাসে মুর্শিদকুলী খাঁর শাসনকাল নিন্দা এবং প্রশংসা দুইই অর্জন করেছে। মুর্শিদকুলীর আগে বাংলাদেশ প্রায় সবটুকুই জায়গীর স্বরূপ মোগল কর্মচারীদের দেওয়া হয়েছিল। বেতনের পরিবর্তে ছিল এই ব্যবস্থা। সুতরাং রাজ্যের একমাত্র রাজস্ব ছিল নানা রকমের শুল্ক। সুবাদার এবং দেওয়ানরা ইংরেজদের উপরেই শুল্কের জন্য বেশি চাপ দিতেন। কারণ তারাই ছিল সবচেয়ে বড়ো ব্যবসায়ী। মুর্শিদকুলী খাঁ বাদশাহের অনুমতিক্রমে সমস্ত ব্যবস্থারই পরিবর্তন করলেন এবং প্রধান কানুনগো দর্পনারায়ণ এবং রঘুনন্দনের সহায়তায় রাজস্ব আদায়ের নতুন পরিকল্পনা কার্যে পরিণত করলেন।[১] জায়গীরদারের জায়গীর বাংলা দেশ থেকে সরিয়ে উড়িষ্যায় নির্দিষ্ট করে দেওয়া হল। বাংলার জায়গীরগুলিকে খালসায় পরিবর্তিত করে বাদশাহের রাজস্ব বিভাগের অধীনে নিয়ে আসা হয়।[২] এ ছাড়াও আর একটি রীতিরও প্রবর্তন করা হল। রাজস্ব আদায়ের ভার ইজারাদারদের হাতে ছেড়ে দেওয়ায় এক নতুন শ্রেণীর জমিদারের উদ্ভব হল। বাংলা দেশে প্রাচীন কাল থেকে কোনো কোনো রাজবংশ তখনও পর্যন্ত মর্যাদা রক্ষা করে যাচ্ছিল। রাজস্ব ব্যাপারে বাদশাহের সঙ্গে তাদের যোগ ছিল প্রত্যক্ষ। কিন্তু মুর্শিদকুলীর আমলে রাজস্ব আদায় করবার জন্যই একশ্রেণীর বিত্তশালী লোক জমির ইজারা পেল।

---

১ কালীপ্রসন্ন বন্দ্যোপাধ্যায়, 'বাঙ্গালার ইতিহাস-নবাবী আমল', (১৩০৮), ৫ম অধ্যায়।

২ *History of Bengal*, Vol II, (D. U.) p. 408-410.

তারাও জমিদার আখ্যা পেল, কিন্তু আসলে তারা জমিদার-তালুকদার।[১] বর্ধমানের রাজপরিবার সপ্তদশ শতাব্দীর মাঝামাঝি সময়ে স্থাপিত হয়েছিল। কৃষ্ণরামের সময়ে শোভাসিংহের বিদ্রোহে ( ১৬৯৬ খ্রী ) বর্ধমানের বিপর্যয় ঘটে। কিন্তু তার পরে কৃষ্ণরামের পুত্র জগৎরাম শাহজাদা আজিমুশ্বানের অনুগ্রহে বর্ধমান ছাড়াও শোভাসিংহের অধিকৃত ভূসম্পত্তিও পেলেন। মুর্শিদকুলী খাঁর বন্দোবস্তে বর্ধমান চাকলার অধিকাংশ, মুর্শিদাবাদের মনোহরশাহী পরগণা প্রভৃতি বড়ো বড়ো পরগণার রাজস্ব আদায়ের অধিকার জগৎরামের পুত্র কীর্তিচন্দ্রের হাতে এল। এই নতুন ব্যবস্থায় প্রাচীন রাজবংশের অনেকেই সন্তুষ্ট হয় নি। মুর্শিদকুলী খাঁ এই অবাধ্য জমিদারদের বলপূর্বক উৎখাত অথবা বশীভূত করেন। বর্ধমানরাজ কীর্তিচন্দ্রের সঙ্গে ভুরশুটরাজের বিবাদ এই সময়ের।[২] মূলতঃ এই কারণেই কিনা বলতে পারি না, কীর্তিচন্দ্রের ভুরশুট অধিকারে ( ১৭১২ ) সুবাদার হস্তক্ষেপ করেন নি।

ভারতচন্দ্রের জীবনবৃত্তান্তে উল্লিখিত রাজ্যক্ষয়ের ঘটনাটি এই সময়কার দেশব্যাপী সাধারণ ভূমি-ব্যবস্থার পরিবর্তনের একটি দৃষ্টান্ত। যাঁদের হাতে জমি ন্যস্ত হল, তাঁরাও যে নিশ্চিন্ত হয়ে থাকতে পারলেন তা নয়। নদীয়ার রাজা কৃষ্ণচন্দ্রের পূর্বপুরুষ রামজীবন, রামকৃষ্ণ এবং রঘুরামকে মুর্শিদকুলীর কারাগারে কিছুকাল বাস করতে হয়েছিল[৩]। আর একটি ঘটনা ঈশ্বর গুপ্ত উল্লেখ করেছেন, সেটিও কম অর্থপূর্ণ নয়। মহারাজ কৃষ্ণচন্দ্র নাকি মাঝে মাঝে চন্দননগরের ইন্দ্রনারায়ণ চৌধুরীর কাছে দু'চার লক্ষ টাকা ঋণ নিতে আসতেন। সেই সূত্রেই ভারতচন্দ্র কৃষ্ণচন্দ্রের আশ্রয় লাভ করেন। মুর্শিদকুলী খাঁর পূর্বে বাংলার প্রাচীন রাজবংশ একরকম স্বাধীনই ছিল বলা যায়। কিন্তু এখন কেন্দ্রীয় রাজকোষের চিন্তায় তাঁদের বহু উদ্বিগ্ন রজনী যাপন

---

১ Peary Chand Mitra, *The Zeminder and the Ryot*, Calcutta Review, 1846

২ কীর্তিচন্দ্রের জননী বিষ্ণুকুমারী আলমচন্দ্র এবং ক্ষেমচন্দ্রকে পাঠিয়ে ভুরশুট অধিকার করেছিলেন, ঈশ্বর গুপ্তের এই বিবরণ ভুল। কীর্তিচন্দ্র গদি লাভ করেন ১৭০২ খ্রীষ্টাব্দে। বিষ্ণুকুমারী কীর্তিচন্দ্রের ভ্রাতুষ্পুত্র তিলকচন্দ্রের পত্নী—অষ্টাদশ শতাব্দীর শেষাংশে পুত্র তেজচন্দ্রের পক্ষে জমিদারী পরিচালনা করেছিলেন। কীর্তিচন্দ্রের জননীর নাম ব্রজকিশোরী।—দ্রষ্টব্য D. K. Mukherji, *The Annals of Burdwan Rajfamily*, Calcutta Review, 1910. বিস্তৃত আলোচনার জন্য 'আনুষঙ্গিক তথ্য—ভারতচন্দ্র' দ্রষ্টব্য।

৩ 'ক্ষিতীশবংশাবলীচরিত', টীকা-অংশ পৃ ৩১। আলিবর্দীর সময়ে কৃষ্ণচন্দ্রকেই বাকী রাজস্বের জন্য কারাবাস করতে হয়েছিল।

করতে হচ্ছে। নিশ্চিন্ত কলাচর্চার বদলে অর্থসংগ্রহের চিন্তাটা ক্রমেই বড়ো হয়ে উঠছে। অর্থ সংগ্রহের জন্য তাঁরা নির্ভর করেছেন সমাজের এক নতুন বিত্তবান্‌দের উপর। বিদেশী বণিকের দেওয়ানরা[১] এখন ধনকুবের। সংস্কৃতি ও সাহিত্যের এতদিনের পৃষ্ঠপোষকেরা এঁদেরই দ্বারস্থ হতে আরম্ভ করেছেন। ভারতচন্দ্র নিজে যেমন রাজ্য-বঞ্চিত হয়ে ইন্দ্রনারায়ণ চৌধুরীরই আশ্রয় পেয়েছিলেন, অগ্নিহোত্রী রাজপেয়ী শ্রীমান্ মহারাজ রাজেন্দ্র কৃষ্ণচন্দ্র রায়-ও তেমনি এঁর কাছেই সাহায্য ভিক্ষা করতেন। শুধু তিনি নন, সম্ভবতঃ বর্ধমানরাজ-পরিবারও ইন্দ্রনারায়ণ চৌধুরীর সাহায্য নিতেন। বর্গির হাঙ্গামার সময় ( ১৭৪০-৪৪ ) কাউগাছীতে বর্ধমানের তিলকচন্দ্রের বিবাহ হয়। সেই বিবাহে ইন্দ্রনারায়ণ চৌধুরী ছিলেন মাঙ্গলিক কর্মের অধ্যক্ষ। তাঁরই অনুরোধে ফরাসডাঙ্গা থেকে পাঁচশ সৈন্য কয়েক দিন কাউগাছীর রাজভবন রক্ষা করেছিল। দেখা যাবে ধীরে ধীরে অষ্টাদশ শতাব্দী প্রাচীন রাজবংশের ইতিহাসের পরিবর্তে দেওয়ান মুন্সী এবং কোম্পানীর-সৃষ্ট রাজাদের ইতিহাসে পূর্ণ হয়ে উঠবে। সাহিত্য-সংস্কৃতি পোষণের দায়িত্বভার এঁদেরই হাতে চলে যাবে। পেঁড়ো প্রভৃতি ছোট ছোট রাজ্যের রাজাদের পরিণাম ভারতচন্দ্রের জীবনবৃত্তান্তেই সুস্পষ্ট। ভারতচন্দ্র সংস্কৃত শিক্ষা করে এসেছিলেন বলে ভ্রাতারা তাঁকে তিরস্কার করেছিল। কারণ এতে নাকি জীবিকার কোনো ব্যবস্থাই হবে না। নতুন এক মধ্যবিত্ত সম্প্রদায়ের উদ্ভবের লক্ষণ যে দেখা যাচ্ছে তাতে সন্দেহ নেই।

সুতরাং অষ্টাদশ শতাব্দীতে সাহিত্য পল্লী-পরিবেশ ত্যাগ করে রাজসভার মুখাপেক্ষী হয়েছে[২] একথা সত্য বটে, কিন্তু রাজারাও পূর্বতন শতাব্দীর মতো

---

১ 'দেওয়ান কথাটির চার রকম অর্থ: (১) মুসলমান আমলের অর্থ, প্রধান রাজস্ব সচিব (২) দেশীয় রাজ্যের প্রধান মন্ত্রী (৩) টাঁকশাল প্রভৃতি সরকারী সংস্থার সর্বাধ্যক্ষ, কিংবা জমিদারের দেশীয় প্রধান কর্মচারী (৪) পরিবারের কর্মভারপ্রাপ্ত কর্মচারী।—দ্রষ্টব্য Hobson Jobson or a Glossary of Anglo-Indian words and Phrases compiled by Yule and Burnell, (London 1886).

২ রামেশ্বর ভট্টাচার্য শিবায়নে (১৭১২) মেদিনীপুর কর্ণগড়ের রাজা যশোবন্ত সিংহের; ঘনরাম চক্রবর্তী ধর্মমঙ্গলে (১৭১১) কীর্তিচন্দ্রের; কবিচন্দ্র রামায়ণে ও মহাভারতে বিষ্ণুপুরের রাজা গোপাল সিংহ দেবের (১৭১২-৪৮); রামচন্দ্র বন্দ্যোপাধ্যায় ধর্মমঙ্গলে (১৭৩২) গোপাল সিংহদেবের প্রশস্তি করেছেন।

নিরুদ্বিগ্ন জীবন যাপন করতে পারছিলেন না। ফলে তাঁদের আশ্রয়ে রচিত কাব্যে ক্ষণিক চিত্তবিনোদনের জন্য ভাষার চাকচিক্য, অনুপ্রাস ও ছন্দের চমক প্রবেশ করল। দীর্ঘ মঙ্গলকাব্যগুলি প্রাণহীন ভাষাসর্বস্ব হয়ে দাঁড়াল; কাব্যের গভীরতর রসাস্বাদনের পরিবর্তে এল বুদ্ধিগত শিল্পচর্চা। ঈশ্বর গুপ্ত ভারতচন্দ্রের অন্নদামঙ্গলের প্রসঙ্গে বলেছেন, "এই মহাশয় অন্নদামঙ্গল রচনার পূর্ব্বে কিম্বা পরে যে সকল ভাষা কবিতা রচনা করিয়াছেন, অন্নদামঙ্গলের সহিত তাহার তুলনা কোন ক্রমেই হইতে পারে না, ইহাতে বিশিষ্টরূপেই প্রমাণ হইতেছে যে মহারাজ কৃষ্ণচন্দ্র রায়ের সভার আশ্রয় লওয়াতেই নানা কারণে এই অন্নদামঙ্গল অনেক প্রকারে দোষশূন্য ও প্রকৃষ্ট হইয়াছে, পরন্তু পদ্যের দ্বারা ইঁহার পাণ্ডিত্য, বিদ্যা, পরিশ্রম এবং যত্নের ব্যাপার যত প্রকাশ পাইয়াছে, দৈবশক্তির পরিচয় তত প্রকাশ পায় নাই ফলতঃ যে পর্য্যন্ত ব্যক্ত হইয়াছে তাহাও সাধারণ নহে।" বলা বাহুল্য 'সর্ব্বপ্রকারে দোষশূন্য' কথাটির অর্থ বহিরঙ্গ ত্রুটিহীনতা। বস্তুতঃ জীবনে ভারতচন্দ্রের অভিজ্ঞতা বড়ো কম হয় নি। মুকুন্দরামের দারিদ্র্য এবং দেশত্যাগ তাঁর কাব্যে গভীরতা এনে দিয়েছিল সত্য, কিন্তু ভারতচন্দ্রের অভিজ্ঞতাও বড়ো বিচিত্র। লোকচরিত্রজ্ঞান ও নিয়তিচেতনা কি তাঁর কাব্যে গভীর রস সঞ্চার করতে পারত না? কিন্তু তার পরিবর্তে ভাষাচাতুর্য এবং শব্দসৌন্দর্যই সেকালের রাজার সহজ অনুগ্রহ লাভের উপায় ছিল। যে সব কবি ঠিক রাজার সভায় থাকতেন না, রাজাকে শোনাবার জন্য কাব্যের প্রসাধনে তাঁরাও যত্নবান্ হতেন, এটা সহজেই অনুমান করা যায়। এই রকম পদ্যচাতুর্যের একটি দৃষ্টান্ত ছিল পাদপূরণ-রীতি। উদ্ভট পদের অপ্রত্যাশিত পদ্য-সমাধান সম্ভবতঃ ভারতচন্দ্রের সময় থেকেই আরম্ভ হয়েছিল। ঈশ্বর গুপ্ত নিজে এই রসের রসিক ছিলেন,[১] এমন কি উনবিংশ শতাব্দীর শেষার্ধেও অবসর-বিনোদনের লঘু উপায় হিসাবে বঙ্কিমচন্দ্রের বৈঠকখানাতেও এর চর্চা চলেছে।[২] অষ্টাদশ শতাব্দীর উচ্চশ্রেণীর সমাজে ভোগমত্ততা বৃদ্ধি পেয়েছিল, এ কথা কতদূর ঠিক জানি না; কিন্তু তাঁদের জীবনযাত্রা যে অনিশ্চিত হয়ে উঠেছিল—নিরঙ্কুশ ভোগবিলাসে মগ্ন থাকা যে বাস্তব কারণেই কঠিন হয়ে পড়ছিল তাতে সন্দেহ নেই।

---

১ দ্রষ্টব্য মন্মথনাথ ঘোষ, 'সেকালের লোক', (১৩৩০) পৃ ২৮, পাদটীকা।

২ দ্রষ্টব্য সুরেশ সমাজপতি, 'বঙ্কিম প্রসঙ্গ', পৃ ৮৩-৮৪।

এই সময়েরই কবি ছিলেন রামপ্রসাদ। ভারতচন্দ্রের জীবনী থেকে ইতিহাসের যে নির্দেশ পাই, রামপ্রসাদের জীবনে সেটা কতদূর প্রযোজ্য? দীনেশচন্দ্র সেন মহাশয় রামপ্রসাদের গানের দুঃখবাদের মূল নির্ণয় করেছিলেন যুগের পরিমণ্ডলে।[১] কিন্তু ভারতচন্দ্রের পরিবার সমাজে প্রতিষ্ঠিত এবং সম্ভ্রান্ত, সেইজন্য রাজনৈতিক এবং অর্থনৈতিক ঝড় তাঁকে যত প্রত্যক্ষভাবে সহ্য করতে হয়েছিল, দরিদ্র রামপ্রসাদ ঠিক সেভাবে ঝড়ের মাঝখানে গিয়ে দাঁড়ান নি। সাধারণ মানুষ তখন অর্থনৈতিক বিপর্যয়ের ফল ভোগ করছে, তার সঙ্কেত পেলেও তাঁর জীবন থেকে ইতিহাসের দিগ্‌দর্শন পাওয়া যাবে বলে মনে হয় না। বিশেষতঃ রামপ্রসাদের স্মরণীয়তা যে গানে, সে ছিল ভারতচন্দ্রের কাব্যের এবং কবিমানসের সম্পূর্ণ বিপরীত। রামপ্রসাদের গানে নিঃসঙ্গ সাধনার নিভৃত হৃদয়ের অকৃত্রিম ব্যাকুলতার পরিচয় আছে। অষ্টাদশ শতাব্দীর কৃত্রিম কাব্যকলার সঙ্গে এর যেন ঠিক তুলনা চলে না। এর প্রসঙ্গে দুটি তথ্য দেখানো হয়। একটি অষ্টাদশ শতাব্দীর শাক্তধর্মের পুনরুভ্যুত্থান এবং দ্বিতীয়, বৈষ্ণব পদাবলীর প্রভাব। কোনোটাকেই অবশ্য অস্বীকার করবার হেতু নেই। রামপ্রসাদ প্রথম জীবনে বিদ্যাসুন্দর রচনা করেছিলেন; সে দিক্ থেকে তিনি প্রচলিত কাব্যকলাকে অনুসরণ করেছিলেন। তিনিও রচনাকালে জনৈক রাজকিশোরের উল্লেখ করেছেন যাঁর আদেশে তিনি কাব্যরচনায় প্রবৃত্ত হয়েছিলেন। তিনি মহারাজ কৃষ্ণচন্দ্রের পিসা শ্যামাসুন্দর চট্টোপাধ্যায়ের জামাতাই হোন, অথবা হুগলীর দেওয়ানই হোন, দেখা যাচ্ছে কবি হিসাবে রামপ্রসাদের সাহিত্যিক সূচনা সেকালের সাধারণ নীতির ব্যতিক্রম ছিল না। এমন কি সাধন-সঙ্গীত রচনাকালেও দেওয়ান গোকুল ঘোষাল অথবা দেওয়ান দুর্গাচরণ মিত্র রামপ্রসাদের সাধনার পথের বাধা মুক্ত করে দিয়েছিলেন। রামপ্রসাদের সঙ্গীতকে আমরা আজ সাহিত্যের মানদণ্ডে বিচার করছি সত্য, কিন্তু কোনো পার্থিব শ্রোতার মুখ চেয়ে কখনোই তিনি গান লেখেননি, সেই জন্য সাধারণ সাহিত্যের নীতি দিয়ে বিচার করা বোধহয় ঠিক হবে না। বৈষ্ণব পদাবলীর সঙ্গে এর প্রধান পার্থক্যই এই যে, পদাবলীর একটি রসশাস্ত্র ছিল। সে ছিল একটা সম্প্রদায়ের সঙ্গীত। সেইজন্য কথাকে শিল্পশ্রীতে মণ্ডিত করে বৈষ্ণব সাধন সঙ্গীতের সাহিত্যিক রূপও বিচার্য হল।

---

১ বঙ্গভাষা ও সাহিত্য (৭ম সং) পৃ ৫৩৩-৫৩৮।

কিন্তু রামপ্রসাদের গানের পশ্চাৎপটে কোনো রসশাস্ত্র বা সম্প্রদায় ছিল না। এগুলি একান্তই ব্যক্তিগত।

বস্তুতঃ এই ব্যক্তি-স্বাতন্ত্র্য দিয়েই কবি রামপ্রসাদের সাহিত্যিক মূল্য বিচার হবে। রামপ্রসাদের যে এক নিজস্ব ভঙ্গি আছে—সেই ভঙ্গি বিষয়ে, প্রকাশ রীতিতে, গানের সুরে সমানভাবেই প্রকাশিত, আধুনিক সমালোচনার পরিভাষায় তাকে বলা চলে ষ্টাইল। আত্মপ্রকাশের আবেগে কবি বাঁধা রীতিকে বর্জন করে নিজেই এক স্বাধীন রীতি খুঁজে নিলেন। সে কথা বিবেচনা করলে রামপ্রসাদের মৌলিকতা অসামান্য। কবির এই স্বাতন্ত্র্য-স্পৃহার সত্যিই কি কিছু কারণ ছিল; দুঃখকে তিনি আভরণ করেছেন, মহারাজ কৃষ্ণচন্দ্রের অনুরোধকে তিনি প্রত্যাখ্যান করলেন, সুতরাং সমাজ বা জীবনের কোনো প্রত্যক্ষ প্রভাব তাঁর উপর কল্পনা করা সত্যই কঠিন। তবে ধর্মসাধকদের নির্জন উপলব্ধি অসম্ভব কিছু নয়; আমরা বরং ধর্ম-চেতনার বিশিষ্টতার কারণ কিছু সন্ধান করে দেখতে পারি মাত্র।

রামপ্রসাদের গানে এই ব্যক্তিমানসের প্রাধান্য বাংলা সাহিত্যের রূপান্তরণের সূচনা করেছে, একথা অস্বীকার করা যায় না। মধ্যযুগের সাম্প্রদায়িক সাহিত্য স্থষ্টির কাল অবসানের মুখে—ভারতচন্দ্রের সমসাময়িক হয়েও রামপ্রসাদ তারই ইঙ্গিত বহন করেছেন। ভারতচন্দ্র নিজেও দীর্ঘ মঙ্গল কাব্যের সঙ্গে ছোট ছোট কবিতা লিখেছেন। যদিও তার লক্ষ্য আলাদা, বিষয়ও আলাদা, কিন্তু আট রাত্রি বসে জাগরণ শোনবার সময় যে ফুরিয়েছে, সেই ব্যস্ততার সাড়া যেন সাহিত্যে দেখা দিল। নিধুবাবু আর মঙ্গল কাব্য লিখলেন না, সম্পূর্ণ স্বতন্ত্র বিষয় নিয়ে রামপ্রসাদের মতোই আত্মগত রীতিতে লিখলেন টপ্পা। অষ্টাদশ শতাব্দীর দ্বিতীয়ার্ধে তো ক্ষুদ্রকায় সাহিত্য স্থষ্টিরই প্রাধান্য। রামপ্রসাদ পুঁথিপড়া রূপক বা অলঙ্কার ব্যবহার না করে দৈনন্দিন জীবনের থেকে তার উপকরণ সংগ্রহ করলেন—এতে কাব্যে এক নতুন ধরণের বাস্তবতা এল প্রাচীন মঙ্গল কাব্যের স্থূল বাস্তব এ নয়। এই বাস্তব কবির ব্যক্তিগত ভাবব্যাকুলতায় অর্থান্বিত।

হয় তো সাহিত্যরসাস্বাদনের সমাজ ভেঙে যেতে লাগল; তাই কবি হলেন নিঃসঙ্গ। আর এল নতুনতর অনুভূতি—দারিদ্র্যের শক্তির অনুভূতি। মঙ্গল কাব্যের ধর্মও ছিল শক্তির ধর্ম।[১] কিন্তু অষ্টাদশ শতাব্দীর শক্তির কল্পনা

১ রবীন্দ্রনাথ, কালান্তর, 'বাতায়নিকের পত্র' দ্রষ্টব্য।

কাহিনী-রূপ ত্যাগ করে রামপ্রসাদের কণ্ঠে গীতিসুরে ধ্বনিত হল। মঙ্গল কাব্যে শক্তিধর্ম দৈবী লীলায় প্রকাশিত হয়েছিল। কাহিনীর প্রয়োগে সেই ধর্ম-চেতনা ব্যক্তিস্পর্শহীন প্রথায় পর্যবসিত হয়েছিল। কিন্তু রামপ্রসাদ শক্তিকে ব্যক্তিগত উপলব্ধির নিবিড়তায় গীতিকবিতার আকারে রূপ দিলেন।

রামপ্রসাদের গানে অনেক জায়গাতেই দারিদ্র্যের কথা ব্যক্ত হয়েছে। রামপ্রসাদ সমাজের যে স্তরের মানুষ সেখানে দারিদ্র্য অভূতপূর্ব নয়, বিশেষতঃ শাসনকর্তার উৎপীড়নের ফলে দরিদ্রের দুঃখ দুর্দশা বৃদ্ধিই পেল। দারিদ্র্য-দুঃখ রামপ্রসাদ ভালো করেই জানতেন, আবার আকস্মিক নিরাকরণের অভিজ্ঞতাও তাঁর ছিল। ঈশ্বর গুপ্তের লিখিত জীবনবৃত্তান্তে তার যথেষ্ট উল্লেখ আছে। রামপ্রসাদের অধ্যাত্ম উপলব্ধি এই মিশ্র অভিজ্ঞতা থেকে উৎপন্ন। অষ্টাদশ শতাব্দীর দ্বিতীয়ার্ধে দেওয়ান রাজা অথবা রাজকুমাররা যে শাক্ত সঙ্গীত রচনা করেছিলেন, তাঁরা শক্তিকে দেখেছিলেন দেশের পরিব্যাপ্ত ঘনঘটায়, অনিশ্চিততর ভাগ্যপরিবর্তনে।

অষ্টাদশ শতাব্দীর প্রথমার্ধে বৈষ্ণব ধর্মের প্লাবন যখন মন্দীভূত, তখন রামপ্রসাদের গানে এক নতুন ধর্মচেতনার আভাস দেখা দিল। রামপ্রসাদ কতকগুলি অভিনব কবিতা লিখলেন। যেমন কালীকীর্ত্তনের রাসলীলা, গোষ্ঠলীলা এবং গৌরচন্দ্রিকা। এ ছাড়া লিখেছিলেন নৌকাখণ্ডের সঙ্গীত। কৃষ্ণকীর্ত্তনের কয়েক পংক্তি-ও ঈশ্বর গুপ্ত উদ্ধার করেছেন। রামপ্রসাদ বৈষ্ণব বিষয়কে কখনো সোজাসুজি গ্রহণ করলেন; কখনো কালীকীর্ত্তনের সঙ্গে মিশিয়ে নিলেন। এটা তিনি একটি অভিনব শিল্পপদ্ধতি রূপে রচনা করেছিলেন কিনা রচনাকাল জানা না থাকায় সুনিশ্চিতরূপে তার মীমাংসা করা যায় না। কিন্তু শাক্ত রামপ্রসাদের ধর্মমতের যে বৈশিষ্ট্য ঈশ্বর গুপ্ত লক্ষ্য করেছিলেন,[১] তাতে বৈষ্ণব এবং শাক্তধর্মের গোঁড়ামি ছিল না। এই সময়ের আর এক শ্রেণীর বিচিত্র কাব্যসৃষ্টিও উল্লেখযোগ্য। সত্যনারায়ণ বা সত্যপীরের পাঁচালীর উদ্ভবও এই সময়ের। তাতে শুধু সাম্প্রদায়িক ব্যবধান উত্তরণের চেষ্টাই নেই, ধর্মের ব্যবধানকেও অতিক্রম করার চেষ্টা আছে। বাংলা দেশ তখন এক বিপর্যয়ের দিকে অগ্রসর, রক্ষণশীল সাম্প্রদায়িকতা তখন অর্থহীন হয়ে রামপ্রসাদের কাছে শক্তিরূপার এক সর্বব্যাপী প্রভাব দেখা দিচ্ছিল। বহুকাল

---

১ দ্রষ্টব্য বর্তমান গ্রন্থ, পৃ ৮২ এবং ৩৩৭।

পর বঙ্কিমচন্দ্রই বলেছিলেন, ঈশ্বর গুপ্তের ঈশ্বরকে পিতৃভাবে কল্পনায় এবং রামপ্রসাদের মাতৃভাবে কল্পনায় প্রভেদ বড়ো অল্প। রামপ্রসাদের সঙ্গীত ও সাধনায় ভবিষ্যৎ সমাজ আভাসিত হচ্ছিল—এর থেকেই সেটা বোঝা যায়।[১]

## অষ্টাদশ শতাব্দীর দ্বিতীয়ার্ধ ও রামনিধি

অষ্টাদশ শতাব্দীর প্রথমার্ধের প্রতিনিধিস্থানীয় কবি যেমন ছিলেন ভারতচন্দ্র, দ্বিতীয়ার্ধের প্রতিনিধিস্থানীয় কবি তেমনি ছিলেন রামনিধি গুপ্ত। আমাদের মনে হয়, রামনিধি বাংলা সাহিত্যের ইতিহাসে যথাযোগ্যভাবে আলোচিত হন নি। বাংলা সাহিত্যে আত্মনিষ্ঠ ভাবের তিনিই সূচনা করেছিলেন, এ তথ্যটি অবশ্য সর্বজনস্বীকৃত। কিন্তু রামনিধি গুপ্তের জীবনীও ভারতচন্দ্রের জীবনীর মতোই ইতিহাসের নানা সঙ্কেতে পূর্ণ। এই দীর্ঘজীবী কবি বর্গির হাঙ্গামার সময় জন্মগ্রহণ করেছিলেন (১৭৪১)। পলাশীর যুদ্ধকালে তাঁর বয়স ষোলো। ইংরেজদের দেওয়ানী লাভের সময় তিনি চব্বিশ বৎসরের যুবক। রামমোহনের জন্ম ও মৃত্যু দুই-ই তাঁর জীবৎকালে। ফোর্ট উইলিয়ম কলেজ এবং হিন্দু কলেজ স্থাপনও তিনি দেখেছিলেন; নব্যবঙ্গের আন্দোলন, ব্রাহ্ম ধর্মের সূচনা—এ সব কিছুরই তিনি দ্রষ্টা। ব্রহ্মসভার সঙ্গে তাঁর যোগ ছিল বলেও শোনা যায়। ইংরেজি তিনি ভালো জানতেন, কিন্তু আধুনিক বাংলা দেশের মধ্যযুগীয় সংস্কৃতি-ধারার সঙ্গে তিনি যোগ রেখে চলেছিলেন।

এই বিচিত্র অভিজ্ঞতাময় ব্যক্তির জীবনে ইতিহাসের যে যুগান্তরণ ঘটছিল, যদিও সেটা খুব গৌরবময় নয়, নানাদিক্ দিয়েই সেটা অনুধাবনযোগ্য। ঈশ্বর গুপ্ত নিধুবাবুর জীবনে বাংলা দেশের ভূমি-ব্যবস্থার বিভিন্ন পরিবর্তনের উল্লেখ করেছেন। মীর কাশিমের সঙ্গে সংঘর্ষের পর ইংরেজরা ক্ষমতা করায়ত্ত করল এবং ১৭৬৫ খ্রীষ্টাব্দে পুরোপুরি দেওয়ানী লাভ করল। ইংরেজেরা মুর্শিদকুলী খাঁর রাজস্ব বন্দোবস্তের মূল নীতি অক্ষুণ্ণ রেখে প্রথমতঃ চলেছিল। ১৭৯৩ খ্রীষ্টাব্দে চিরস্থায়ী বন্দোবস্তের পূর্ব পর্যন্ত তাই নিয়ে নানা পরীক্ষা করতে হয়েছে। কিন্তু এসব পরীক্ষাতেও তাদের মূল লক্ষ্যটি বিচলিত হয় নি। রমেশচন্দ্র দত্ত লিখেছেন,

---

১ আনন্দবাজার পত্রিকা, পূজাসংখ্যা, ১৩৬১: প্রবোধচন্দ্র সেন, 'রামপ্রসাদ'।

The people of Bengal had been used to tyranny, but had never lived under an oppression so far reaching in its effects extending to every village market and every manufacturers' loom. They had been used to arbitrary acts from men in power, but had never suffered from a system which touched their trades, their occupations, their lives so closely. The springs of their industry were stopped, the sources of their wealth were dried up.[১]

ইংরেজরা নিজেদের বাণিজ্য শুল্ক রহিত করে নিলে পর দেশীয় শিল্প বাণিজ্যে যে বিপর্যয় এল, রমেশচন্দ্র তার ছবি গাঢ় বর্ণে এঁকেছেন। কোম্পানীর শুল্ক তো রহিত হলই, এই সুযোগে কোম্পানীর কর্মচারীদের ব্যক্তিগত ব্যবসায়ের সুবিধাও করে নেওয়া হল।[২]

দেশীয় শিল্পদ্রব্যের এই সর্বনাশের সময় প্রজাদের এবং জমিদারদের থেকে অর্থসংগ্রহের ত্রুটি হল না। হাণ্টার লিখেছেন, এই আসন্ন সর্বনাশের সময়েও নায়েব-দেওয়ান রেজা খান এবং তাঁর অধীন কর্মচারীরা কোম্পানীকে কোনো আভাস না দিয়ে রাজস্ব আদায় এবং শাসনকার্য চালিয়ে যেতে লাগল।[৩] ছিয়াত্তরের মন্বন্তরের ফলে বাংলা দেশের এক তৃতীয়াংশ লোক প্রাণত্যাগ করল। জমি আবাদ করবার লোকের অভাব দেখা দিল। কৃষিজীবীদের মধ্যে দুটি শ্রেণী গড়ে উঠল—'খুদ কস্ত' যারা জমি আঁকড়ে পড়ে থাকল, আর 'পাইকস্ত', যারা নিজের জমি ছেড়ে নতুন জমির সন্ধানে বেরিয়ে পড়ল। শ্রমের মূল্য কমে গিয়েছে, কারণ জমির দাম হ্রাস পেয়েছে। এই অবস্থা চলেছে প্রায় ১৭৮৫ খ্রীষ্টাব্দ পর্যন্ত। এই অবস্থায় আবার জমির মালিকদের মধ্যে কলহ দেখা দিল। তাদের এক তৃতীয়াংশ জমি অকর্ষিত পড়ে থাকল। সবাই অন্যের প্রজাকে প্রলুব্ধ করে নিয়ে যাবার চেষ্টা করতে থাকল। তাদের অবস্থা যতই দরিদ্রতর হতে থাকল, ততই অধিকতর মূল্য দিয়ে কৃষক

---

১ R. C. Dutt, Economic History of India (5th ed) p. 27.

২ ১৭৬৬-৬৮ খ্রীষ্টাব্দের মধ্যে আমদানী ছিল ৬২৪,৩৭৫ পাউণ্ড আর রপ্তানী ছিল ৬,৩১১২৫০ পাউণ্ড। —Harry Verelst, *View of the Rise and Present State of the English Government in Bengal* (London 1772) Appendix p 117.

৩ Hunter, *The Annals of Rural Bengal* (London 1868) p 24.

নিয়োগের চেষ্টা হল ; শেষ পর্যন্ত পাইকস্ত প্রজা জমি পেতে লাগল অর্ধ মূল্যে খুদকস্ত কৃষিজীবী এই প্রতিযোগিতায় হার মানল। এক সময়ে তারাই ছিল সবচেয়ে সম্পন্ন। এখন তারা পর্যুদস্ত হয়ে জমির অধিকার ছেড়ে দিল। এই ক্ষয়িষ্ণুতায় শঙ্কিত হয়ে ১৭৮৪ খ্রীষ্টাব্দে পার্লামেণ্ট এ বিষয়ে অনুসন্ধানের আদেশ দিতেও বাধ্য হয়। আশ্চর্যের বিষয় দেশের এই ভয়ঙ্কর সর্বনাশেও সাধারণ মানুষ গান গেয়ে কাটিয়ে দিল—কবিওয়ালাদের এটাই ছিল সমৃদ্ধির যুগ। বিদেশী ঐতিহাসিক সর্বনাশের বর্ণনা দিতে গিয়ে বলেছেন,

The Bengali bears existence with a composure that neither accident nor chance can ruffle. He becomes silently rich or uncomplainingly poor. The emotional part of his nature is in strict subjection : his resentment enduring but unspoken ; his gratitude of the sort that silently descends from generation to generation.[১]

ভারতচন্দ্রের জীবনবৃত্তান্ত থেকে অষ্টাদশ শতাব্দীর প্রথমার্ধে জমিদার বংশের অনিশ্চয়তা বুঝতে পারা গিয়েছিল দ্বিতীয়ার্ধে তাদের ভগ্নদশা ঠেকিয়ে রাখা গেল না। নিধুবাবুর জীবনবৃত্তান্তে নতুন যুগের নতুন পরিবেশ পাওয়া গেল। ইংরেজদের বাণিজ্য বিস্তার, দেশের দূরতম স্থানেও কুঠি স্থাপন করে অর্থাকর্ষণ ; আর একদিকে মহারাজা নবকৃষ্ণ দেবের মতো দেওয়ান মুনশীদের অসাধারণ প্রতিপত্তি, তারই সঙ্গে আবার কোম্পানীর কর্মচারীদের মধ্যেই উৎকোচ গ্রহণের মতো প্রকাশ্য দুর্নীতির প্রচলন—রামনিধির জীবন কাহিনীতে এই সময়ের বাংলা দেশের অর্থপূর্ণ চিত্রাংশ ছড়িয়ে আছে। কিন্তু ঈশ্বর গুপ্তের বর্ণনায় ছিয়াত্তরের মন্বন্তরের কোনো উল্লেখ নেই। মন্বন্তর বাংলা দেশের একটি অবিস্মরণীয় ঘটনা।[২] এই ঘটনার ফলেই রাজস্ব ব্যবস্থার নানা রকম পরীক্ষা করতে করতে ১৭৯৩ খ্রীষ্টাব্দের চিরস্থায়ী বন্দোবস্তের সূচনা হল। ভূমি ব্যবস্থার পরিবর্তনের উল্লেখ রামনিধির জীবন কাহিনীর দিগ্‌দর্শনস্বরূপ। প্রত্যক্ষভাবে রামনিধি সম্ভবতঃ মন্বন্তরের দ্বারা নিয়ন্ত্রিত হন নি ; হলে ঈশ্বর গুপ্তের বিবরণে তার উল্লেখ থাকত।

---

১ Hunter পূর্বোক্ত গ্রন্থ, পৃ ২৫-২৬।

২ শ্রীরামপুর মিশনারী প্রকাশিত দিগ্‌দর্শন পত্রিকায় ( এপ্রিল ১৮২০ ) পৃ ১৬৭-১৭৯ মন্বন্তরের একটি দীর্ঘ বর্ণনা প্রকাশিত হয়েছিল। রচনাটির নাম 'বঙ্গভূমির মহাদুর্ভিক্ষ'।

কিন্তু ঈশ্বর গুপ্ত উল্লেখ না করলেও মন্বন্তরের ফলে বাংলা দেশের সাহিত্যের উপর পরোক্ষ প্রতিক্রিয়াটি ইতিহাস থেকেই জানতে পারি। বাংলা দেশে কৃষি ছিল প্রজাদের প্রধান উপজীবিকা, কিন্তু কোম্পানীর আমলে কৃষির অবনতি হতে লাগল। প্রাচীনকাল থেকে ভূস্বামীরা বংশানুক্রমিকভাবে সামন্ততান্ত্রিক অধিকার পেয়ে এসেছেন; তাঁরা নবাবকে কর দিয়েছেন, প্রয়োজনমতো সৈন্য সরবরাহও করেছেন কিন্তু নিজেদের অধিকারে পূর্ণ শাসন কার্য পরিচালনা করেছেন স্বাধীনভাবেই। প্রজারা তাঁদের রাজা বলেই মনে করেছে। শৃঙ্খলা রক্ষা তাঁরাই করেছেন, কলহ-বিবাদের মীমাংসা তাঁরা করেছেন, অপরাধীর শাস্তিবিধান, ধর্মের পোষণ, শিক্ষা এবং সংস্কৃতির পৃষ্ঠপোষকতা—এ সবই এই ভূস্বামীদের হাতেই ন্যস্ত ছিল। মুর্শিদকুলী খাঁ এবং মীর কাশিম তাঁদের পীড়ন করেছেন সত্য, কিন্তু ভূমি থেকে সম্পূর্ণ উৎখাত করেন নি। কোম্পানী কিন্তু তাঁদের এই বংশানুক্রমিক অধিকারকে অগ্রাহ্য করে জমিদারী রাজস্বের দায়ে নীলামে তুলে দিল।[১] ফলে যাঁরা এককালে বাংলা সাহিত্যের পৃষ্ঠপোষকতা করেছিলেন তাঁরা কঠিন দুঃসময়ের সম্মুখীন হলেন। এই শতাব্দীর প্রথমার্ধে যাঁদের প্রশস্তি উচ্চারণ করে কবিরা কাব্য রচনা করতে গিয়েছিলেন, তাঁরা এই সময়ে প্রায় সকলেই বিপন্ন হয়ে পড়লেন। বর্ধমানরাজ তিলকচন্দ্র ১৭৭১ খ্রীষ্টাব্দে মারা গেলে পুত্র তেজচন্দ্র পিতার শ্রাদ্ধের জন্য কোম্পানীর কাছে অর্থ সাহায্য প্রার্থনা করলেন। রাজ্যের অবস্থা এতই শোচনীয় হয়ে পড়ল[২] যে বিষ্ণুকুমারী স্বয়ং শাসনভার গ্রহণ করলেন। কৃষ্ণনগরের মহারাজ কৃষ্ণচন্দ্রের মৃত্যুর (১৭৮২) সময় রাজ্যের অবস্থা এতই খারাপ হল যে তিনি শেষের দিকে দায়িত্বভার পুত্র শিবচন্দ্রের হাতে ছেড়ে দিয়েছিলেন।[৩] নাটোরে তখন ছিলেন রানী ভবানী। ১৭৪৮ খ্রীষ্টাব্দে রামকান্ত রায়ের মৃত্যুর পর রানী ভবানী রাজ্য পরিচালনা করছিলেন, তখন তাঁর আয় ছিল দেড় কোটি সিক্কা টাকা এবং তিনি রাজস্ব দিতেন সত্তর

---

১ R. C. Dutt, *Economic History of India under Early British Rule* (5th. Ed.) P. 43.

২ "The very earliest letter preserved in the records of the Burdwan collectorate contains a suggestion that his property should be attached and a few months afterwards in 1788 we find the threat executed."

—*Bengal District Gazetteer*, Burdwan, (1910) P. 36.

৩ কুমুদনাথ মল্লিক, 'নদীয়াকাহিনী' (১৩১০) পৃ ৬৪।

লক্ষ টাকা। ছিয়াত্তরের মন্বন্তরের পর তিনিও বিপন্ন হলেন। তাঁর জমিদারীও নীলাম হবার উপক্রম হল।[১] বিষ্ণুপুরের রাজপরিবার এতকাল ধর্ম ও সাহিত্যের একটি প্রধান ভরসাস্থল ছিল। কিন্তু এতোদিন পর দ্বিতীয় দামোদর সিংহ তাঁর জমিদারীর কিছু কিছু অংশ বিক্রয় করলেন; গৃহদেবতা মদন-মোহনকে বন্ধক রাখলেন বাগবাজারের গোকুলচন্দ্র মিত্রের কাছে। লোকে বলত, এরই ফলে বিষ্ণুপুর রাজবংশের ক্রমেই অধঃপতন হয়েছে।[২]

জীবনের নিশ্চিন্ত অবসরের দিন চলে গিয়েছে। সাধারণ প্রজাদের মধ্যে এল প্রচণ্ড জীবনসংগ্রাম আর যাঁরা অলস অবসরে মঙ্গল-কাব্য শুনবেন, তাঁদের দুর্দশাও চরমে এসে পৌছল। অষ্টাদশ শতাব্দীর প্রথমার্ধেই দেখা গিয়েছিল ভূস্বামীদের অস্তিত্ব রক্ষা করা ক্রমেই কঠিন হয়ে দাঁড়িয়েছিল, আর এই শতাব্দীর শেষার্ধে সেই বিপদের আর বাকী থাকল না। জমিদারদের প্রতিপত্তি যেমন ক্ষয় পেতে থাকল, নতুন এক বিত্তবান্ সম্প্রদায় সেই লুপ্ত প্রতিপত্তিকে নিজেদের মতো করে ফিরিয়ে আনল। এই সব দেওয়ান এবং বেনিয়াদের হাতে অর্থ সঞ্চিত হতে থাকলে সমাজের সংস্কৃতি রক্ষার ভার তাদের হাতেই চলে গেল। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর যে সব ভাগ্যান্বেষী কেরানী ভারতবর্ষে আসত, বেনিয়ারাই তাদের অর্থ এবং অন্যান্য প্রকারের সাহায্যের জন্য এগিয়ে আসত।

The 18th century Banian has been described as "interpreter, head book-keeper, head secretary, head broker, the supplier of cash and cash-keeper and in general secret-keeper......serving to further such acts and proceedings as his master darest not avow." The young writer landed in India without money but

১ হাণ্টার রাজশাহীর বনোয়ারী নাম্নী এক রানীর উল্লেখ করেছেন (*Annals*, P. 58)। পরবর্তী গবেষকগণও তাঁকে অনুসরণ করেছেন; দ্রষ্টব্য S. K. De, *Bengali Literature*, P. 24 (পাদটীকা) অসিতকুমার বন্দ্যোপাধ্যায়, 'উনবিংশ শতাব্দীর বাঙালী ও বাংলা সাহিত্য' (১৩৬৩), পৃ ৬; কিন্তু উত্তর বঙ্গের তিনটি বৃহৎ জমিদারী নাটোর, পুটিয়া, দীঘাপতিয়া কিংবা দিনাজপুরে রাণী বনোয়ারী নামে কাউকে পাওয়া যায় না। সম্ভবতঃ, রাণী ভবানীকে ভুল করে হাণ্টার বনোয়ারী বলে উল্লেখ করেছেন।

২ বাঁকুড়ার রাজপরিবারের এই সময়ের অবস্থা সম্পর্কে দ্রষ্টব্য *Bengal District Gazetteer*, Bankura (1908), P. 85.

**with a desire of wealth. The banian took possession of him, got from him the ticket of an Englishman's name, the power which it naturally conferred and supplied him the money which he needed.[১]**

ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর ব্যবসায়ের প্রথম দিকে অষ্টাদশ শতাব্দীর প্রথমে শেঠ এবং বসাকরা সুতানুটিতে ছিল ইংরেজদের দালাল। শেঠরা ছিল তাঁতী; পরে কাপড় ও অন্যান্য দ্রব্যের ব্যবসায়ে ধনী হয়ে ওঠে। ওয়ারেন হেষ্টিংসের আমলে শেঠেরাই বসাকদের নিয়ে আসে। আলীবর্দি খাঁর আমলে বসাকরা রেশমের ব্যবসা করত। এই শেঠ এবং বসাকদের থেকেই ইষ্ট ইণ্ডিয়া কোম্পানী বড়বাজারের পরিবর্তে গোবিন্দপুরের জমি কিনে নিয়েছিল। সে যুগে উচ্চ-বর্ণের লোকদের মধ্যে এই জীবিকার প্রাধান্য দেখে মনে হয়, ইংরেজদের এদেশে বাণিজ্য এবং রাজ্যবিস্তারে এরাই ছিল প্রধান সহায়ক। ভূকৈলাসের কন্দর্প ঘোষাল, বাগবাজারের গোবিন্দরাম মিত্র, শোভাবাজারের নবকৃষ্ণ দেব, জোড়াসাঁকোর দর্পনারায়ণ ঠাকুর, শান্তিরাম সিংহ, 'নবরঙ্গকুলপতি' দুর্গাচরণ মিত্র—এঁরা ভাগীরথীর তীরে প্রতিপত্তিশালী হয়ে নতুন ধরণের অর্থকৌলিন্য এবং নতুন সমাজের পত্তন করলেন। স্মৃতি-শাসিত বাঙালী সমাজ যে কতখানি বিত্ত-শাসিত হয়েছে, তার একটি সুন্দর দৃষ্টান্ত পাওয়া যায় রামদুলাল দের জীবনকাহিনীতে।[২] মহারাজ নবকৃষ্ণ দেব মাতৃশ্রাদ্ধে চার লক্ষ টাকা খরচ করেছিলেন। রামপ্রসাদের জীবনীতে উল্লিখিত চূড়ামণি দত্ত মৃত্যুকালে প্রচুর অর্থব্যয় এবং সমারোহ করে গঙ্গাযাত্রা করেছিলেন। এ রকম দৃষ্টান্ত সেকালের বেনিয়াদের জীবন-কাহিনী থেকে বহু সংগ্রহ করা যেতে পারে। ব্যক্তিগত খেয়াল চরিতার্থতার জন্য, আচারের শূন্যগর্ভ আস্ফালনে ঐশ্বর্যের অপচয় করে সমাজে এঁরা সম্ভ্রমের পাত্র হয়ে দাঁড়িয়েছিলেন। কবিগানের আয়োজন এঁদের গৃহেই হত। উত্তর প্রত্যুত্তরে বিজয়ী পক্ষকে এঁরাই পুরস্কৃত করতেন। অর্থাৎ খেউড়ে যে পক্ষ প্রতিপক্ষকে অতিক্রম করে যেতে পারত, তারাই শ্রোতার কাছ থেকে বাহবা পেত।

---

১ *Bengal : Past & Present*, 1950. N. K. Sinha, *Mayor's Court Records* (1749-74) *and Supreme Court Records of the 18th Century in the Calcutta High Court*. P. 23.

২ Grish Chunder Ghose, *A Lecture on the Life of Ramdoolal Dey*, (1868), P. 50-51.

বণিক সভ্যতার সৃষ্ট এই ধনীরা যেমন পৈতৃক সম্পত্তির উত্তরাধিকার লাভ করেন নি, তেমনি আবার অর্থোপার্জনে স্বভাবতঃই নৈতিক আদর্শবাদিতারও পরিচয় দেন নি। কাশিমবাজারের কৃষ্ণকান্ত নন্দী যিনি কান্তবাবু নামে পরিচিত ছিলেন, তিনি ছিলেন ওয়ারেন হেষ্টিংসের অনুগ্রহভাজন।[১] হেষ্টিংসকে ইনি ছায়ার মতো অনুসরণ করেছেন। কাশীর রাজার বাড়ি লুণ্ঠন করবার চেষ্টার সময় কান্তবাবু ছিলেন সহায়ক। হেষ্টিংস কান্তবাবুকে ন্যায়ভাবে হোক অন্যায়ভাবে হোক পুরস্কৃত করবার ত্রুটি করেন নি। উত্তর বঙ্গের বহু জমি রাজশাহীর থেকে কেড়ে নিয়ে হেষ্টিংস কান্তবাবুকে দিয়েছিলেন। গঙ্গাগোবিন্দ সিং এবং দেবী সিং উভয়েই হেষ্টিংসের আশ্রয়গত ছিলেন।[২] মহারাজ নবকৃষ্ণ ছিলেন ক্লাইভের অনুগ্রহপুষ্ট। দেওয়ান নন্দকুমারের বিচারের মূলে নবকৃষ্ণের প্ররোচনা বড়ো কম ছিল না। নবকৃষ্ণ নিজে একবার একটি লজ্জাজনক নৈতিক অভিযোগে অভিযুক্ত হয়েছিলেন[৩]। মহারাজ নন্দকুমারও যে আদর্শ চরিত্রের ব্যক্তি ছিলেন এ কথা বলা যায় না। ঐতিহাসিক বলেছেন, মহারাজ নবকৃষ্ণকে ঠিক বেনিয়া বলা যায় না। তাঁর কর্মক্ষেত্র ছিল শাসন-বিভাগের কূটনীতি পরিচালনায়। মহারাজ নন্দকুমারের বিরুদ্ধে তিনি চমৎকার ইংরেজিতে সাক্ষ্য দিয়েছিলেন। আর একটি মামলায় জয়নারায়ণ ঘোষাল ইংরেজিতেই সাক্ষ্য দিয়েছিলেন। ইম্পের বিচারে মেজর রেণেলের সাক্ষ্যে দেখা যায়, ইংরেজি জানা লোকের সংখ্যা তখন একহাজারের বেশি হবে না। সাধারণ বেনিয়ারা যে সে-রকম ভালো ইংরেজি জানতেন, এ কথা বলা যায় না।[৪] বেনিয়ারা ছাড়া বড়ো ছোটো দেওয়ান নামে পরিচিত কোম্পানীর নানারকম সহায়ক কর্মচারীদের সাক্ষাৎ এই সময়েই পাওয়া যাবে। রামনিধি গুপ্তের জীবনীতে এবং অষ্টাদশ শতাব্দীর শেষার্ধ এবং উনবিংশ শতাব্দীর

---

১ It must be admitted that the Governor-general had shown much laxity in permitting his banyan Krishna Kantu Nandi ( the wellknown "Cantoo Baboo" ) to hold lucrative farms....Kantu Babu held farms in his own name whose annual rental exceeded thirteen lakhs of rupees and, in addition, he held farms in the name of his son Loknath Nandi, a child of twelve or thirteen years." *Cambridge History of India*, Vol. V, Pp. 421-422.

২ নিখিলনাথ রায়ের 'মুর্শিদাবাদ কাহিনী'তে এঁদের ইতিহাস দ্রষ্টব্য।

৩ Bolts, *Consideration on Indian Affairs*, (1772), Pp. 95 97 এবং মুর্শিদাবাদ কাহিনীতে, (২ সং ১৩১০), 'মহারাজ নন্দকুমার', পৃ ৩৩৬-৩৯ দ্রষ্টব্য।

৪ N. K. Sinha, পূর্বোক্ত প্রবন্ধ, P. 24.

প্রথমার্ধে কবিওয়ালাদের জীবন কাহিনীতে বহু দেওয়ানের উল্লেখ পাওয়া যাবে।

দ্বৈত শাসনের ফলে সমগ্র দেশে শাসন কর্মচারীদের মধ্যে দায়িত্বহীনতা এবং দুর্নীতির অবাধ প্রসার ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর প্রথম যুগকে কলঙ্কিত করেছে। কোম্পানীর কর্মচারীদের ব্যক্তিগত ব্যবসায় নিয়ে মীর কাশিমের সঙ্গে যুদ্ধ বাধল। মীর জাফর এসে কোম্পানীকে তুষ্ট করবার উদ্দেশ্যে জমিদারদের উপর অর্থ আদায়ের জন্য পীড়ন করতে লাগলেন। ফলে কর্মচারীরা নিজেরাও অসাধু উপায়ে অর্থোপার্জনে লিপ্ত হল। দেশীয় সম্ভ্রান্ত ব্যক্তিদের মধ্যে অর্থকৌলিন্যের প্রতিষ্ঠার ফলে নৈতিক চেতনা হ্রাস পেল আবার কোম্পানীর শাসনকার্যের মধ্যেই দুর্নীতি প্রায় সর্বব্যাপী হয়ে পড়েছিল। কোম্পানীর দেশীয় কর্মচারীরা এবিষয়ে নিরঙ্কুশ হয়ে উঠেছিল। জেলায় জেলায় পণ্যদ্রব্যের আদান-প্রদানে এই কর্মচারীরা presuming on the rights and the general ascendency of the British name, treated the officers of the Nabob with insolence and the people with injustice and oppression. সেকালের ইংরেজরা এই অবস্থার কথা ভালো করেই জানত। কিন্তু তারাই বিবেক দংশন থেকে মুক্তির উপায় বের করেছিল, ইতিহাস-বিধাতার ইচ্ছা পূর্ণ করছে—এই সান্ত্বনা দিয়ে—

In whatever manner we may chuse to account for that precariousness and instability—whether we resolve it into some necessity in the nature of things or are content simply to believe that the actual state of affairs during the period in question operated as a temptation to revolutionary projects, or sit down with the still lower supposition that revolution was then in fashion,—there is no great reason, to wonder that the English should have felt the common law of that necessity, should have yielded to that general temptation or should have been seduced by the contagion of that fashion.[১]

[১] Robert Grant, *A Sketch of the History of the East India Company* (1813) P. 167.

এই অসাধুতা শাসনযন্ত্রের সর্বত্রই ছড়িয়ে পড়েছিল। রামনিধির জীবন কাহিনীতেও ঈশ্বর গুপ্ত এই রকম একটি ঘটনার উল্লেখ করেছেন। ছাপরায় কুঠির দেওয়ান জগন্মোহন মুখোপাধ্যায় প্রকাশ্যে ঘুষ নেবার জন্য কর্মচারীদের প্ররোচনা দিয়েছিলেন। রামনিধি এতে অস্বীকৃত হয়ে কাজ ছেড়ে দেন। *অসাধুতা এমনি একটি সাধারণ নীতিতে পরিণত হয়েছিল যে এতে কোথাও লজ্জা বা সঙ্কোচের প্রশ্ন ছিল না। এমন কি দেওয়ান রামমোহন রায়ের পক্ষেও উৎকোচ গ্রহণ করা অস্বাভাবিক ছিল না, রামমোহনের আদর্শে শ্রদ্ধাশীল নব্যবঙ্গের অন্যতম কিশোরীচাঁদ মিত্রই এরকমের আভাস দিয়েছিলেন।*

If Rammohan Roy did keep his hands clean and abstain, as in the absence of all positive evidence to the contrary we are bound to suppose from defeating the ends of justice for a consideration,—he must have been a splendid exception. Constituted as human nature ordinarily is, it is preposterously absurd to calculate upon a faithful and conscientious discharge of duties by men who while clothed with all but an irresponsible authority are paid a pittance which hardly suffices to meet their pocket expenses. The same causes which led the European functionaries before the time of Cornwallis to be more true to their own interests than to those of their Honorable masters must inevitably operate in producing the same results among the natives. For the system of small pay and large responsibility, heretofore, the pet system of our Government makes official corruption the rule, the official integrity the exception.[১]

রামমোহন পূর্বে বেনিয়াও ছিলেন বলে জানা যায়।

অষ্টাদশ শতাব্দীর দ্বিতীয়ার্ধে বাংলা দেশের এই গৌরবহীন ইতিহাস কোনো মহৎ সাহিত্যকে সম্ভব করে তুলতে পারেনি। এই যুগের সৃষ্টি ছিল কবিগান, শাক্তগান এবং টপ্পা। মঙ্গল কাব্যও রচিত হয়ে এসেছে। সে-সব

---

১ *Calcutta Review*, 1845, P. 365 Kissory Chand Mitra, *Raja Rammohan Roy*. এই প্রসঙ্গে দ্রষ্টব্য 'সাহিত্যসাধকচরিতমালা'র রামমোহনের জীবনী ( ৪র্থ সং ) পৃ ৩২।

কাব্যের মধ্যে কোনো কোনো কাব্য ভারতচন্দ্রের অনুকরণে বহিরঙ্গ প্রসাধনে চাকচিক্যময়, কিন্তু সেগুলো অন্ধ অনুবৃত্তি মাত্র। এ-জন্ত এ সময়ে কোনো কাব্যই আর উল্লেখযোগ্য ছিল না। নতুন রীতির রচনা বলে যে তিনজাতীয় বস্তু এই যুগে লক্ষ্য করা গেল, তারা সবই গান। পাঁচালীও গাওয়া হত বটে; কিন্তু এগুলি আকারে সম্পূর্ণ ভিন্ন জাতীয় হল। ভারতচন্দ্রের সময়েই খণ্ড কবিতার উদ্ভব হয়েছিল; রামপ্রসাদের গানও ব্যক্তি-চেতনায় সমুজ্জল হয়ে অবসরহীন ক্ষণগুলিকে সুধারসে পূর্ণ করেছিল। দরিদ্র কবি ব্যক্তিগত উপলব্ধিতে দারিদ্র্য-শক্তিকে দেখেছিলেন ভক্তির মাধুর্যে, বৈষ্ণবের মতোই প্রশ্নহীন আত্মনিবেদনে। বৈষ্ণবের মতোই শক্তিকে তিনি সংসার-জীবনেই কন্যারূপে অবতীর্ণ হতে দেখেছিলেন। রামপ্রসাদের সঙ্গে বৈষ্ণব কবিদের আর একদিক দিয়ে সাদৃশ্য ছিল। বৈষ্ণব ভক্তির মতোই রামপ্রসাদের ভক্তিও স্বয়ংসম্পূর্ণ। এই ভক্তিসাধনা রামপ্রসাদকে তৃপ্ত করেছিল। যদিও দারিদ্র্যের কথা তাঁর অনেক গানেই আছে, কিন্তু তাঁর ভক্তি-সাধনা শেষ পর্যন্ত অভাবাত্মক ছিল না। রামপ্রসাদের পরে যাঁরা শাক্তসঙ্গীত রচনা করেছিলেন, তাঁদের মধ্যে শিবচন্দ্র শম্ভুচন্দ্র ছিলেন মহারাজ কৃষ্ণচন্দ্রেরই দুই পুত্র। কৃষ্ণচন্দ্র নিজেও গান রচনা করেছেন। নরচন্দ্র, শ্রীশচন্দ্র এবং নরেশচন্দ্রও কৃষ্ণনগর রাজপরিবারেরই। মহারাজ নন্দকুমারও ছিলেন শাক্তপদকর্তা। বর্ধমানের দেওয়ান রঘুনাথ এবং তাঁর ভ্রাতা দেওয়ান নন্দকিশোরও অনেকগুলি গান রচনা করেছিলেন। আর একজন বিখ্যাত শাক্তসাধক ছিলেন নাটোরের রাজা রামকৃষ্ণ। অবশ্য রাজা এবং দেওয়ান ছাড়াও শাক্তপদকর্তা ছিলেন, সে-কথা বলাই বাহুল্য। কমলাকান্ত সঙ্গীত রচনায় রামপ্রসাদের অপেক্ষা বিশেষ হীন ছিলেন না। তবু এই যুগে আকস্মিকভাবে সমাজের উচ্চস্তরের ব্যক্তিদের বৈরাগ্যসূচক গানে মত্ত হওয়া বিস্ময়কর সন্দেহ নেই। এই যুগে রাজত্বের যে ভাঙাগড়া চলেছিল এঁদের ভূমিকা তাতে মোটেই লঘু ছিল না, এও আমরা জানি। রামপ্রসাদ রাজসম্মান প্রত্যাখ্যান করে কালীর সাধনা করেছেন; কিন্তু এঁরা সম্মানের এবং অর্থের প্রতিযোগিতায় নিবৃত্ত না হয়েও কালীর উদ্দেশ্যে বৈরাগ্যের সুর ধরেছিলেন। ব্যক্তিগতভাবে এঁরা ক্ষমতার দ্বন্দ্বে লিপ্ত ছিলেন, একথা হয়তো সত্য নয়। কিন্তু রাজসম্পদ এবং এবং ক্ষমতা কাড়াকাড়ির যুগের অনিশ্চিত পরিবেশে শক্তির একটা খেয়ালী রূপকে তাঁরা

দেখেছিলেন।[১] পরিবেশ থেকে বিচ্ছিন্ন করে দেখলে এই গানে সত্যকার বৈরাগ্যের কণ্ঠস্বর শুনতে পাওয়া যাবে, কিন্তু রামপ্রসাদের তুলনায় এই ভক্তিকে অভাবাত্মক (negative) না বলে উপায় নেই। এই যুগ এবং এই সামাজিক অবস্থার পটভূমিতে গানগুলি বিচার করলে এই সিদ্ধান্তেই আসতে হয়। এদের যথার্থ তাৎপর্য অনুধাবনের জন্য জীবনী জানার প্রয়োজন আছে। বাংলা সাহিত্যের আগের যুগে কবিদের জীবনী জানার ততটা প্রয়োজন ছিল না, কারণ সে সাহিত্য ছিল রীতিবদ্ধ স্থিতিশীল সমাজের সৃষ্টি।

অবশ্য কবি ঈশ্বর গুপ্ত অভিপ্রায় প্রকাশ করলেও শেষ পর্যন্ত এঁদের জীবনী লিখে উঠতে পারেন নি। নিধুবাবু এবং কবিওয়ালাদের জীবন-কাহিনীতে অনেক দিক থেকে এই পরিবর্তনশীল সমাজের ছবি ফুটে উঠেছে। নিধুবাবুর জীবনীতে ঈশ্বর গুপ্ত আখড়াই সঙ্গীতের উদ্ভব বিকাশ ও বিলোপের যে ইতিহাস দিয়েছেন, তাতে দেখা যায় অষ্টাদশ শতাব্দীর প্রথম থেকে চলিত থাকলেও সেই শতাব্দীর শেষের দিকেই এর সমৃদ্ধি এবং প্রায় ১৮৩০ খ্রীষ্টাব্দ পর্যন্ত আখড়াই সঙ্গীতের বেশ চর্চা হয়েছে। যে সব বিভিন্ন আখড়াই দলের উল্লেখ ঈশ্বর গুপ্ত করেছেন, তারা বাগবাজার শোভাবাজার বড়বাজার পাথুরিয়াঘাটার সম্ভ্রান্ত ব্যক্তিদের আশ্রয়েই টিঁকে ছিল। রামনিধি গুপ্ত ছিলেন এই সঙ্গীত স্রোতের একজন প্রধান নিয়ন্তা।

কিন্তু শুধু অভিজ্ঞতার বৈচিত্র্যের জন্যই নয় নিধুবাবুর রচিত কাব্যও তাঁকে এই যুগে এক অনন্যসাধারণ মর্যাদায় প্রতিষ্ঠিত করেছে। তাঁর কাব্যেই আধুনিক যুগের আভাস প্রথম পাওয়া গেল। বাংলা ভাষার মাধুর্যকে হৃদয় দিয়ে অনুভব করে গানের সুরে তিনিই প্রথম আবেগমুগ্ধ কণ্ঠে প্রকাশ করলেন। 'নানান ভাষা'র সঙ্গে তিনি পরিচিত ছিলেন ভারতচন্দ্রের মতোই; কিন্তু ভারতচন্দ্র অন্নদামঙ্গল কাব্যে আত্মপরিচয়ের প্রসঙ্গে কাব্যরসের সৃষ্টির জন্য 'যাবনীমিশাল' ভাষা ব্যবহারের প্রয়োজনের উল্লেখ করেছিলেন।

---

১ তুলনীয় কুমার নরচন্দ্রের—

যে ভাল করেছ কালি আর ভালতে কাজ নাই,
ভালর ভালয় বিদায় দে মা আলোয় আলোয় চলে যাই।

অথবা দেওয়ান রঘুনাথের—

উপায় না দেখি আর অকিঞ্চন ভেবে সার
তরঙ্গে দিয়ে সাঁতার দুর্গা-নামের ভেলা ধরি।

তিনি ছিলেন সচেতন শিল্পী। তাই শিল্প-প্রয়োজন ছিল তাঁর কাছে মুখ্য। কিন্তু নিধুবাবু যখন বলেন,

কত নদী সরোবর কিবা ফল চাতকীর
ধারাজল বিনে কভু ঘুচে কি তৃষা॥

তখন এই মাতৃভাষাপ্রীতি প্রকাশ পায় প্রাণেরই নিজস্ব ব্যাকুলতায়। নিছক শিল্পকলার চেয়ে প্রাণের এই আবেগ আজও সহজেই আমাদের চিত্তকে স্পর্শ করে। এ এক নতুন মূল্যবোধ; আধুনিক চেতনার সঙ্গে সঙ্গে যা গভীরতা অর্জন করেছে। কিন্তু নিধুবাবুর কাব্যে এটা আভাসের আকারেই থেকে গিয়েছে। উনবিংশ শতাব্দীতে এই চেতনা আরও ছড়িয়ে পড়েছিল। নিধুবাবুর সময়ে ইংরেজি ভাষার সঙ্গে সবে মাত্র আমাদের পরিচয় হয়েছে। তখনও ইংরেজি সভ্যতার শ্রেষ্ঠ সম্পদ্‌গুলি আমাদের কাছে এসে পৌঁছয় নি। তথাপি নিধুবাবু ইংরেজি জানতেন, ইংরেজি গ্রন্থও পাঠ করতেন। অনুমান হয়, এই পরিচয়ের ফলেই মাতৃভাষার প্রতি অনুরাগও যেন আরও নিবিড় হয়েছিল।

রেণাশাঁর মূল কথা যদি হয় আত্ম আবিষ্কার, তবে নিধুবাবুর গানেই কি তার ক্ষীণ সূচনা পাচ্ছি না? শুধু বিশেষ এই গানটিতে নয়, নিধুবাবুর প্রেমের গানগুলির মধ্যে একটা অনুভূতি বেজে উঠল, সে অনুভূতি আপন অন্তরের রহস্য-রসে স্নিগ্ধ। ধর্ম এবং শাস্ত্রের বন্ধন থেকে তিনি প্রেমকে মুক্তি দিলেন। বৈষ্ণবীয় প্রেমের সঙ্গে এর যোগ নেই; শাস্ত্রের বিধি দিয়ে এ প্রেম নির্ধারিত নয়। ব্যক্তির প্রেমানুভূতির এক স্বাধীন বিকাশ ঘটল এই গানগুলিতে। ব্যক্তির রুদ্ধ হৃদয়দ্বারকে উন্মোচিত করে কবি এবার সত্যই আত্মআবিষ্কার করলেন। নিধুবাবুর প্রেমের কল্পনায় সূক্ষ্ম অতীন্দ্রিয়তা নেই, এ-কথা সত্য। তাঁর প্রেম দেহাশ্রয়ী, দেহাতীত নয়। তবু প্রেমের বিচিত্র মুহূর্তগুলিকে তিনি গানে গেঁথে দিয়েছেন। এই বৈচিত্র্য শাস্ত্র-সম্মত বা শাস্ত্র-নির্দিষ্ট নয় কিন্তু মানবহৃদয়ের অপরিমেয় সম্ভাবনাকে তিনিই প্রথম স্বীকার করে নিলেন। নিধুবাবুর কোনো কোনো গান রবীন্দ্রনাথের গানকে কখনো কখনো মনে করিয়ে দেয় প্রেমের বিচিত্র রূপকল্পনার জন্য।[১] রবীন্দ্রনাথের প্রেমের

---

১ (১) কাজল নয়নে আর দিও না কখন।

(২) আমারে কি তার আছয়ে মনে
মনেতে করিত যদি, তবে কি যদি হে কাঁদি
নিরখিয়ে থাকি পথ পানে।

কল্পনায় প্রকৃতির পরিবেশ অসাধারণ ব্যঞ্জনা এনে দিয়েছে যা নিধুবাবুর কাব্যে নেই। কিন্তু প্রেমের অফুরন্ত ভঙ্গি এবং তার কমনীয়তা এই চিরকালের হৃদয়ানুভূতিতে এক গভীর প্রত্যয় এবং অবিচল মগ্নতা এনে দিয়েছে, যা মধ্যযুগের সাহিত্যে বিরল।

হৃদয়বৃত্তিকে এইভাবে স্বীকার করে নেওয়ার নামই মানবীয়তা। বলা বাহুল্য, স্থূল বাস্তবতার অনুসরণকে মানবীয়তা বলে না। আদিম প্রবৃত্তির অন্ধ সম্ভোগ সমাজের শিক্ষাহীন কল্পনাহীন লোকজীবনের ক্ষেত্রেও চিরকাল এক ধরণের আনন্দ দিয়ে এসেছে, তাকে কেউ মানবীয়তা বলবে না। এই কথাটির একটি বিশেষ অর্থ আছে। ইহজগৎ সম্পর্কে ঔৎসুক্য, বিস্ময় এবং গভীর বিশ্বাসের মিলিত মূল্যবোধ 'মানবীয়তা'র আদর্শকে সৃষ্টি করেছে। মঙ্গলকাব্যের পুঙ্খানুপুঙ্খ বাস্তবানুকৃতির মধ্যে মানবীয়তা নেই, কিন্তু মধুসূদনের পৌরাণিক কাহিনী নিয়ে লেখা মেঘনাদবধের মধ্যে সেটা আছে। কবিওয়ালাদের রাধাকৃষ্ণের মুখ দিয়ে উচ্চারিত স্থূল প্রবৃত্তির বাঁধা প্রকাশে মানবীয়তার আভাস পাওয়া যায় বলে মনে হলেও আসলে নিধুবাবুর প্রেমের প্রথামুক্ত বৈচিত্র্যকল্পনাতেই এই মানবীয়তা যত সূচিত, কবিওয়ালাদের গানে তত নয়।

---

(৩) নয়ন-নীরে কি নিবে মনের অনল।

(৪) মনে করি বারে বারে নাহিক হেরিব তারে।

(৫) যেমন আমারে ভাসালে নয়ন জলেতে।
তেমতি মদন, করি যতন, হইবে প্রাণ তোমারে ভাসিতে।

(৬) নয়ন মন ডুবিল প্রাণ নয়নে তোমার। —ইত্যাদি

## আখড়াই ও কবিগান

ঈশ্বর গুপ্তের উক্তি থেকে অনুমান করা যায় অষ্টাদশ শতাব্দীর একেবারে প্রথমেই কিংবা তার কিছু আগে আখড়াই সঙ্গীতের উদ্ভব।[১] এই উক্তি সত্য। ১৭৫২ খ্রীষ্টাব্দে রচিত বিদ্যাসুন্দরে ভারতচন্দ্র লিখেছিলেন 'নদে শান্তিপুর হৈতে খেঁড়ু আনাইব নূতন নূতন ঠাটে খেঁড়ু শুনাইব'। ঈশ্বর গুপ্ত বলেছেন তখন আখড়াইতে ভবানী বিষয়ক গান ছিল না, ছিল শুধু খেউড় এবং প্রভাতী। সম্ভবতঃ খেউড়ই বিশেষ জনপ্রিয় ছিল। আখড়াই গানের তখনও স্বতন্ত্র উৎকর্ষ কিছু দেখা দেয় নি। সুরের দিক্ দিয়ে টপ্পার দ্বারা বিশেষ প্রভাবিত ছিল এবং বিষয় বস্তুর দিক্ দিয়ে 'অতিশয় অশ্রাব্য কদর্য্য বাক্যে গীত সমুদয়' রচিত হত। পরবর্তীকালে আখড়াই গানে বাদ্যযন্ত্রের বৈচিত্র্য এসেছিল, তাও এতে তখন ছিল না।

আখড়াই সঙ্গীতের চর্চা ক্রমে চুঁচুড়া এবং কলকাতায় ছড়িয়ে পড়ল। সুর এবং বাদ্যযন্ত্রেরও পারিপাট্য এল ; খেউড় এবং প্রভাতীর পূর্বে ভবানী বিষয়ক গান গাওয়ারও প্রথা প্রবর্তিত হল। প্রায় অষ্টাদশ শতাব্দীর শেষ দশক পর্যন্ত আখড়াই গানের এই ধারা চলে এসেছে। কিন্তু যতদূর মনে হয় সংস্কৃতির ক্ষেত্রে আখড়াই এতদিন পর্যন্ত পুরোভাগে এসে দাঁড়াতে পারে নি। হয়তো সপ্তদশ শতাব্দীতে বৈষ্ণবদের আখড়ায় এর জন্ম হয়েছিল।[২] বৈষ্ণব ধর্মের প্রতিপত্তি হ্রাস পাওয়ার সঙ্গে সঙ্গে রাধাকৃষ্ণ লীলার লৌকিক তলানিটুকু আখড়াই গানে থেকে গিয়েছিল। কিন্তু মঙ্গল কাব্যের শিল্পরূপ বিকাশ লাভ করার ফলে এর চর্চা রাজসভার বাইরে লোকজীবনে আশ্রয় নিল। তারপর অষ্টাদশ শতাব্দীর শেষে শাক্ত প্রভৃতি গীতি সাহিত্যের প্রাধান্যের ফলে আখড়াই গানও ভবানী বিষয়কে স্বীকার করে নাগরিক রুচির কাছে স্বীকৃত হল। এর প্রসারের পথটি লক্ষ্য করবার বিষয়। শান্তিপুর থেকে গঙ্গার তীর দিয়ে চুঁচুড়া এবং কলকাতার ইংরেজ বণিক এবং তাদের সৃষ্ট এক নতুন

---

১ "সর্ব্বাগ্রে শান্তিপুরস্থ ভদ্রসন্তানেরা আখড়াই গাহনার সৃষ্টি করেন, ইহা প্রায় ১৫০ বৎসরের ন্যূন নহে।" —বর্তমান গ্রন্থ, পৃ ১২৭।

২ গঙ্গাচরণ বেদান্ত বিদ্যাসাগর ভট্টাচার্য, 'হাফ আখড়াই সঙ্গীত সংগ্রামের ইতিহাস' (১৩২৬) পৃ ১। এই ইতিহাস কতদূর নির্ভরযোগ্য, সে বিষয়ে সন্দেহ আছে।

সমাজের ছায়ায় এই সঙ্গীতের ধারা এগিয়ে এল। প্রধানতঃ আখড়াই তখন ছিল পেশাদারি দলের মধ্যে সীমাবদ্ধ। শুধু কাশীনাথ বাবুর বাগানে বড়বাজারে একটি সখের আখড়াই লড়াই হয়েছিল। দেওয়ান কাশীনাথকে নিয়ে সুপ্রীম কোর্টের সঙ্গে ওয়ারেন হেষ্টিংসের বিবাদ হয়েছিল ১৭৮০ খ্রীষ্টাব্দে। সুতরাং অন্ততঃ এই সময় পর্যন্ত আখড়াই গান প্রধানতঃ পেশাদারের হাতেই ছিল। নিধুবাবু এই সময় ছাপরায়।

অতঃপর আখড়াই ইতিহাসের দ্বিতীয় পর্ব সুরু হল নিধুবাবুর মাতুল কুলুইচন্দ্র সেনের দ্বারা নবকৃষ্ণ দেবের সভায়। তিনি এই গানকে লোক-চর্চার মালিন্য থেকে মুক্তি দিয়ে উচ্চ সমাজের যোগ্য করে এর জন্মান্তর ঘটালেন। কুলুইচন্দ্রের সম্পর্কে প্রায় কিছুই জানা যায় না। ঈশ্বর গুপ্ত ভোলা ময়রার গানের যে একটি পংক্তি উদ্ধৃত করেছেন—'আখড়ায়ের গীত করে কুলুইচন্দ্র সেন'—তাতে বুঝতে পারা যায় আগের রীতির সম্পূর্ণ পরিবর্তন করে নতুন রূপ দেওয়ার অসাধারণ কৃতিত্ব ছিল তাঁর। নবকৃষ্ণ দেবের মৃত্যু ১৭৯৭ খ্রীষ্টাব্দে সুতরাং তার কিছু আগে এই ঘটনা ঘটে থাকবে। অতঃপর ১৭৯৪ খ্রীষ্টাব্দে রামনিধি কলকাতায় ফিরে এসে ১৮০৪ খ্রীষ্টাব্দে সখের আখড়া স্থাপন করেন। এতে তিনি সংশোধিত পদ্ধতিতে আখড়াই সঙ্গীত শিক্ষা দিতেন। মোহনচাঁদ বসু এই প্রসঙ্গেই নিধুবাবুর যোগ্য শিষ্য হয়েছিলেন। নিধুবাবুর এই শুভ সূচনার ফলে কলকাতায় অনেকগুলি সখের দল স্থাপিত হয়। পাথুরিয়াঘাটার ঠাকুর পরিবার, যোড়াসাঁকোর সিংহ পরিবার, গরাণহাটার কৃষ্ণমোহন বসাক এবং শোভাবাজারের কালীশঙ্কর ঘোষের পরিবার ছাড়াও আরো অনেক সম্ভ্রান্ত পরিবার সখের দল করেছিল। প্রসঙ্গতঃ উল্লেখযোগ্য, নিধুবাবু এবং মোহনচাঁদ বাগবাজার দলের সঙ্গে যুক্ত ছিলেন।

আখড়াই সঙ্গীতের তৃতীয় পর্ব ১৮২৫-এর কাছাকাছি। মহারাজ গোপীমোহন (খুব সম্ভবতঃ গোপীমোহন দেব, মৃত্যু ১৮৩৭)-এর বাড়ীতে আখড়াই গানের চর্চা খুব বেশী ছিল ; নবকৃষ্ণের আমলের সঙ্গীতপ্রিয়তা তখনও অম্লান ছিল। এখানে উল্লেখযোগ্য, দর্পনারায়ণ ঠাকুরের পুত্র গোপীমোহন ঠাকুরও (মৃত্যু ১৮১৮) একজন বিশেষ সঙ্গীত-রসিক ছিলেন। কালী মির্জা তাঁর সভাতেই ছিলেন। পাঁচালীকার লক্ষ্মীকান্ত বিশ্বাসকে তিনিই আশ্রয় দিয়েছিলেন। কিন্তু আখড়াই সঙ্গীত ধীরে ধীরে লোপ পেয়ে গেল।[১]

১ '৩০ বৎসর হইল আখড়াই গাহনা রহিত হইয়াছে'। পৃ ১১৩।

লোপ পাওয়ার প্রধান কারণ ছিল হাফ-আখড়াইয়ের উদ্ভব। মোহনচাঁদ বসুই এই নতুন সঙ্গীত পদ্ধতির সৃষ্টি করলেন ১৮৩২ খ্রীষ্টাব্দে।[১] এই নতুনত্ব আখড়াই গানকে বাঁচিয়ে রাখতে পারল না। তখন কলকাতায় নব্যবঙ্গের প্রবল আন্দোলন। নতুন শিক্ষা এবং রুচির বিপ্লব। মোহনচাঁদ-কৃত নতুনত্ব সঙ্গীতকে নতুন রুচির অনুগামী করে নি, বরং কবি-গানের সঙ্গে মিশ্রণ ঘটিয়েছিল। এতে কবিগানের মর্যাদা কিছুমাত্র বাড়ল না, আবার সংশোধিত আখড়াইয়ের মার্জিত রূপটিও অক্ষুণ্ণ থাকল না। শোনা যায়, নিধুবাবু এতে মোহনচাঁদের উপর অত্যন্ত বিরক্ত হয়েছিলেন। ঈশ্বর গুপ্তের উক্তি থেকে জানা যায় ১২৬০ সালে (১৮৫৩-৫৪) শ্যামপুকুরে একবার আখড়াই গানকে বাঁচিয়ে তোলার চেষ্টা হয়েছিল; কিন্তু সে চেষ্টা ব্যর্থ হয়েছিল।

এই ইতিহাস থেকে অনুমান করা যায় অষ্টাদশ শতাব্দীর শেষ এবং উনবিংশ শতাব্দীর প্রথম দিকটি বাদ দিলে আখড়াই গান সে রকম লক্ষণীয় উৎকর্ষ অর্জন করতে পারে নি। বিশেষতঃ অষ্টাদশ শতাব্দীর প্রথম দিকে সাহিত্যের আদর্শ ছিল প্রধানতঃ মঙ্গলকাব্য। মঙ্গলকাব্য শিল্পের দিক্ দিয়ে যতটা উৎকর্ষ লাভ করতে পারে, ততখানিই পারিপাট্য এসেছিল। শেষের দিকে যখন সাহিত্য-সৃষ্টির সেই সমাজ ভেঙে যেতে লাগল, তখন এই অলক্ষিত সাহিত্যই পুরোভাগে এসে দাঁড়াল। প্রচলিত আখড়াইকে সংশোধিত করে তার জন্মান্তর ঘটানো হল, আর হল কবিগান। কবিগানও আগে থেকে প্রচলিত ছিল বলে শোনা যায়। তখন কবিগানকে বলা হত দাঁড়া কবি। 'দাঁড়া কবি' কথাটার অর্থ নিয়ে পণ্ডিতদের মধ্যে মতভেদ আছে। দীনেশচন্দ্র সেন[২] সুশীলকুমার দে[৩] উভয়েই আসরে দাঁড়িয়ে গাওয়া গান অর্থেই এই শব্দটিকে গ্রহণ করেছেন। সুকুমার সেনের মতে, যে কবিগানে উত্তর প্রত্যুত্তরের ধরাবাঁধা পালা বা গান ছিল তাকেই বলা হত 'দাঁড়া কবি'। আর যেখানে পালা বা গান উপস্থিতমত রচনা করা হত তাকে বলত সাধারণ কবি বা 'কবিগান'।[৪] ঈশ্বর গুপ্তের একটি উক্তি থেকে দাঁড়া কবির অর্থের আভাস পাওয়া যায়—'তাঁহারা

---

১ বর্তমান গ্রন্থ, পৃ ৪০৭-৯।

২ বঙ্গভাষা ও সাহিত্য (৭ম সং) পৃ ৫৫০।

৩ *History of Bengali Literature*, P. 304.

৪ মধ্যযুগের বাংলা ও বাঙালী (বিশ্ববিদ্যাসংগ্রহ, ১৩৫২), পৃ ৫০।

পেসাদারি দাঁড়া কবির সুরে গান করিয়া কেবল বসিয়া গাহিতেন' (পৃ ১১০)। এতে বোধহয় দাঁড়িয়ে গান গাওয়ার ইঙ্গিত পাওয়া যায়। এসব বাদ বিতর্কে প্রবেশ না করেও আখড়াই এবং দাঁড়া কবির যুগপৎ অস্তিত্বকে স্বীকার করে নিতে বাধা নেই। কবিগানের মর্যাদা তখনও ছিল না, অষ্টাদশ শতাব্দীতে শেষের দিকে এর মর্যাদা স্বীকৃত হল। কবিগানের প্রাচীনতম উল্লেখ পাওয়া যায় জয়নারায়ণ ঘোষালের করুণানিধানবিলাস কাব্যে।[১] যদিও এই সময় থেকে বিদ্যাসুন্দর এবং মুসলমানী প্রণয়-কাহিনীর অনুকরণে এক ধরনের কাহিনী-কাব্য রচনারও বিশেষ প্রসার ঘটেছিল, কিন্তু আখড়াই এবং কবিগানই বিশেষভাবে আমাদের দৃষ্টিগোচর হয়েছে। ঈশ্বর গুপ্ত যে কবিওয়ালার জীবনী রচনা করেছেন, তাদের সকলেরই জন্ম এই সময়েই।

এই সময়ে বাংলা দেশের রাজনৈতিক এবং অর্থনৈতিক ইতিহাসের আমূল পরিবর্তন চলেছিল। এই পরিবর্তনের স্রোত দেশের নিম্নতম স্তরটিকেও আলোড়িত করল। এই আঘাতেই যেন দেশের অন্তরালবর্তী এক সাহিত্যধারা ঐতিহ্যগত সাহিত্যাদর্শের শূন্য স্থান পূর্ণ করতে এগিয়ে এল। বৈষ্ণব সাহিত্যের অভাবনীয় বিকাশ রুদ্ধ হয়েছে ; মঙ্গলকাব্যধারার সম্ভাবনাও মানুষের নিশ্চিন্ততার অভাবে নিঃশেষিত হল। এদের পরিত্যক্ত আসরে কবিগান এসে বসল। কবিগানের সৃষ্টি আকস্মিক নয়, তবে কবিগানের প্রাধান্য পাওয়াটা আকস্মিক বটে। বোধহয় এভাবে বলাও ঠিক হবে না। পূর্বাপর ইতিহাসের গতি মনে রাখলে একে স্বাভাবিকই মনে হবে। রবীন্দ্রনাথের উক্তি[২] এই অর্থেই সত্য। আমাদের এতকালের সাহিত্যিক ঐতিহ্য খণ্ডিত করে কবিগান যেন অসঙ্গত মর্যাদার অধিকারে পুরোভাগে এসে দাঁড়াল। কবিগান যদি সত্য সত্যই বৈষ্ণব পদাবলীরই পরিণাম হত, তা' হলে তাকে অসঙ্গত বলা চলত না ঠিকই। কিন্তু আমাদের ধারণা বৈষ্ণব পদাবলী একে কিছুটা প্রভাবিত করলেও এর উদ্ভব নিম্নতম লোকজীবনের ক্ষেত্রে। কবিগানকে ঠিক লোকসাহিত্য বলা যাবে না, কারণ এগুলি বিশেষ ব্যক্তির সৃষ্টি,

---

১ সুকুমার সেন, 'বাংলা সাহিত্যের ইতিহাস', ১ম খণ্ড (২ সং) পৃ ৯৬৯।

২ 'একদিন হঠাৎ গোধূলির সময়ে যেমন পতঙ্গ আকাশ ছাইয়া যায়, মধ্যাহ্নের আলোকেও তাহাদিগকে দেখা যায় না এবং অন্ধকার ঘনীভূত হইবার পূর্বেই তাহারা অদৃশ্য হইয়া যায়, এই কবির গানও সেইরূপ এক সময়ে বঙ্গসাহিত্যের স্বল্পক্ষণস্থায়ী গোধূলি আকাশে অকস্মাৎ দেখা দিয়াছিল।'—'কবিসঙ্গীত', লোকসাহিত্য. রবীন্দ্ররচনাবলী, ৬ খণ্ড।

সমাজের সৃষ্টি নয়। রবীন্দ্রনাথ কবিসঙ্গীতকে লোকসাহিত্যের অন্তর্ভুক্ত করেছেন বটে, কিন্তু পরবর্তী গবেষকরা সেটা স্বীকার করেন নি।[১] লোক-সাহিত্যের লক্ষণ দিয়ে বিচার করলে কবিগানকে তার অন্তর্ভুক্ত করা যায় না, সে কথা সত্য। কিন্তু কবিসঙ্গীতের সৃষ্টি যে এক ধরণের লৌকিক চেতনা থেকে, সেটা বোধহয় অস্বীকার করা যায় না।

কবিগানের বিষয় প্রধানতঃ রাধাকৃষ্ণের প্রণয়লীলা। বৈষ্ণব পদাবলীর মান মাথুর এতে আছে। কবিগানের সখীসংবাদ পদাবলীর কথা স্বভাবতঃই মনে করিয়ে দেবে। সুশীলকুমার দে বলেছেন,

It must be noted that the latter (songs of kaviwalas) in many cases debased and vulgarised, while they borrowed the ideas and conceptions of Baisnab poetry. One particular section of Baisnab poetry, remarkable for its passion and its poetic quality, which is generally grouped under the heading of প্রেমবৈচিত্ত is practically non-existent in Kabi literature.[২]

বৈষ্ণব কবিতার অতীন্দ্রিয়তা কবিগানে থাকল না, থাকল রক্তমাংসের স্থূলতাটুকু। এই অতীন্দ্রিয়তাই রাধাকৃষ্ণের কাহিনীকে অসামান্য করে তুলেছে, তা' না হলে রাধাকৃষ্ণের কাহিনী বহুকাল প্রচলিত গ্রাম্য কাহিনী ছাড়া কিছুই নয়। লোক-জীবনের ক্ষেত্রে রাধাকৃষ্ণ নিয়ে লৌকিক কাহিনীর ধারা চৈতন্য-ধর্মের পূর্বে এবং পরেও অব্যাহত রূপে চলে এসেছে। এর ইতিহাস বহু প্রাচীন।

The dalliance of Krisna with cowherdesses which introduced an element inconsistent with the advance of morality into the Vasudeva religion was also an aftergrowth consequent upon the freer intercourse between the wandering Abhiras and their more civilised Aryan neighbours.[৩]

---

১ দ্রষ্টব্য S. K. De, *Bengali Literature*, P. 317. আশুতোষ ভট্টাচার্য, 'বাংলার লোকসাহিত্য' ( ২ সং ) পৃ ৫৯-৬০ )

২ পূর্বোক্ত গ্রন্থ, p. 316.

৩ R. G. Bhandarkar, *Vaishnavism, Saivism, etc.*, (1913), P. 38.

অধ্যাপক সুশীলকুমার দে-ও বাংলার বৈষ্ণব ধর্মের বিকাশে লৌকিক রাধাকৃষ্ণ কাহিনীর প্রভাব অনুমান করেছেন।

After the epics and philosophies came the popular puranas, which set forth the Krisna legend against the exuberant and luscious background of myth, theology and mystical eroticism. They poetised and emotionalised the amorphous story, and thus came to occupy an important place in Vaisnava sectarian literature.[১]

জয়দেবের গীতগোবিন্দের রাধাকৃষ্ণলীলা কল্পনার মূলে এই লৌকিক কাহিনীর প্রভাব কিছুই বিচিত্র নয়; কারণ 'গীতগোবিন্দে'র কাহিনীর উৎস কোনো পুরাণেই নির্ণয় করা যায় নি। রাধাকৃষ্ণ প্রণয়-কাহিনীর লৌকিক রূপটির আভাস প্রাকৃত অপভ্রংশ অবহট্‌ঠে রচিত ছোট ছোট পদে পাওয়া যায়। হালের 'গাহা সত্তসইতে' 'কবীন্দ্রবচন সমুচ্চয়ে', 'প্রাকৃত পৈঙ্গলে', রাধা-কৃষ্ণলীলা বিষয়ে খণ্ডিত চিত্র ছড়িয়ে আছে।[২] বিদ্যাপতি বৈষ্ণব ছিলেন না। তিনি ছিলেন স্মার্ত পঞ্চোপাসক। হরপ্রসাদ শাস্ত্রীর উক্তি উদ্ধৃতিযোগ্য—

"বিদ্যাপতি সংস্কৃতে যে বই লিখিয়াছেন তাহাতে স্মৃতি অর্থাৎ হিন্দুয়ানী ত আছেই তার উপর শিব আছেন, দুর্গা আছেন, গঙ্গা আছেন, কৃষ্ণ একেবারেই নাই। আবার মৈথিল ভাষায় যে গান লিখিয়াছেন, তাহাতে শিবও আছেন, সেই সঙ্গে দুর্গাও আছেন, বেশীর ভাগ কৃষ্ণরাধা আছেন। ইহার অর্থ কি? যখন পণ্ডিত হইয়া লিখিতেছেন, তখন কৃষ্ণের নামও করেন নাই। কিন্তু যখন মৈথিলী লিখিতেছেন তখন রাধা ও মাধবে ভরপুর।

বিদ্যাপতি যেখানে আদিরসের গান লিখিতেছেন সেইখানেই রাধা ও কৃষ্ণের নাম বেশী। আদিরসের গান লিখিতে গেলেই যেন রাধাকৃষ্ণ আপনিই আসিয়া পড়িয়াছে। এখনও আমাদের দেশে দেখা যায় আদিরসের গান লিখিতে গেলেই লোকে রাধাকৃষ্ণেরই নাম করে।

আমাদের দেশের কবিরা আদিরসের গান লিখিতে গেলেই রাধাকৃষ্ণের দোহাই দিতেন। নিজের মনের ভাব ছল করিয়া রাধাকৃষ্ণের ঘাড়ে চাপাইয়া

---

১ S. K. De, *Early History of Vaisnava Faith & Movement*, (1942), p. 4.

২ সুকুমার সেন, 'বাঙ্গালা সাহিত্যের ইতিহাস' ১ম খণ্ড (২ সং) পৃ ২৪, ৪০, ৪৩। শশিভূষণ দাশগুপ্ত, 'শ্রীরাধার ক্রমবিকাশ' (১৩৫৮) পৃ ১৪০-১৭৫।

দিতেন ; পাঁচালী-ওয়ালারাও এই কাজ করিতেন, কবিওয়ালাও করিতেন, তরজাওয়ালারাও অনেক সময় করিতেন। বিদ্যাপতিও যেন তাই করিয়া গিয়াছেন।"[১]

রাধাকৃষ্ণের লৌকিক কাহিনী নিয়ে সৃষ্টি হয়েছিল 'শ্রীকৃষ্ণকীর্তনে'র। 'শ্রীকৃষ্ণকীর্তনে' বর্ণিত রাধাকৃষ্ণলীলা-কাহিনী কোনো পুরাণে নেই। কিন্তু এই কাহিনী বাংলা দেশে আগাগোড়াই চলে এসেছে। বৃন্দাবনের গোস্বামীরা এই লৌকিক কাহিনীকে সর্বাংশে মেনে নেন নি।[২] চৈতন্যদেব হয় তো এই কাহিনী আস্বাদন করেছেন, তিনি বিদ্যাপতির গানও আস্বাদন করেছেন, বলা বাহুল্য, এঁরা বৈষ্ণব বলে নয়, লৌকিক কাহিনী চৈতন্যদেবের ধর্মানুভূতিতে অলৌকিক হয়েছিল বলেই। ষোড়শ শতাব্দী থেকেই বৃন্দাবন গোস্বামীদের রসশাস্ত্রকে অনুসরণ করে পদকর্তারা পদাবলী রচনা করতে থাকেন। তখন থেকেই বাংলা সাহিত্যে রাধাকৃষ্ণের প্রণয়কাহিনীর দুটি রূপ দাঁড়িয়ে যায়। চৈতন্যধর্মের দ্বারা মার্জিত কাহিনীটি একটা উচ্চ দার্শনিক-কল্পনার প্রতীকে পরিণত হল। বলা বাহুল্য, এই সূক্ষ্ম দার্শনিক অনুভূতি স্বভাবতঃ একটা বিশিষ্ট সম্প্রদায়েই সীমাবদ্ধ হয়ে পড়ল। গৌড়ীয় বৈষ্ণবধর্মের এই রূপ অষ্টাদশ শতাব্দীতেও চলে এসেছে। এই প্রসঙ্গে ১২২৫ সালে স্বকীয়-পরকীয়বাদের প্রসিদ্ধ বিচারসভাও স্মরণীয়। স্বকীয়বাদের প্রধান সমর্থক ছিলেন জয়পুরের মহারাজার সভাপণ্ডিত কৃষ্ণদেব ভট্টাচার্য, আর পরকীয়বাদের মুখ-পাত্র ছিলেন রাধামোহন ঠাকুর। বিশ্বনাথ চক্রবর্তী সপ্তদশ শতাব্দীর শেষে উজ্জ্বলনীলমণির টীকাগ্রন্থ রচনা করেন উজ্জ্বলচন্দ্রিকা নামে। এই সময়েই পদসংকলন গ্রন্থ-গুলিতে রসশাস্ত্র অনুসারে পদ সাজানো হয়। বলদেব বিদ্যাভূষণের সুবিখ্যাত গোবিন্দভাষ্য এই সময়েরই রচনা। অষ্টাদশ শতাব্দীতে শাক্তধর্ম লোকপ্রিয় হয়েছিল সত্য, বৈষ্ণবধর্মের দার্শনিক ভিত্তিও অটল ছিল। মঠে এবং আখড়াতে গণ্ডীবদ্ধ হয়ে পড়লেও নিজেদের মধ্যে ধর্মের পটভূমি অবিকৃত ছিল বলেই মনে হয়। পদাবলী রচনাও অব্যাহত ছিল। অবশ্য তার মধ্যে পূর্বযুগের প্রাণস্পর্শ ছিল না; কিন্তু এর থেকে প্রত্যক্ষভাবে কবিগানের সৃষ্টির কারণ দেখা যায় না। বিশেষ করে কবিগানের মহড়া চিতেন অন্তরার অনুক্রমে গান রচনার আদর্শ পদাবলী সাহিত্যে কোথাও পাওয়া যায় না।

---

১ হরপ্রসাদ শাস্ত্রী সম্পাদিত 'কীর্তিলতা' (১৩৩১) ভূমিকা, পৃ ১৸৶-২/০।

২ সুকুমার সেনের পূর্বোক্ত গ্রন্থ, পৃ ১৭৩ দ্রষ্টব্য।

কবিওয়ালাদের মধ্যে এমন বৈষ্ণব সাধক কেউ নেই, যাঁর সম্বন্ধে বলা যেতে পারে যে তিনি বৈষ্ণব সাহিত্য থেকে অনুপ্রাণিত হয়েছিলেন।

নিত্যানন্দদাস বৈরাগীর দৃষ্টান্ত দেওয়া যেতে পারে। যদিও বিখ্যাত কবিওয়ালাদের মধ্যে তিনি একক, তবু আমাদের উদ্দিষ্ট বক্তব্যের সমর্থক-দৃষ্টান্ত হিসাবেই তাঁকে গ্রহণ করব। নিত্যানন্দের পুত্র বীরভদ্র খড়দহের উৎসবে বৈষ্ণবধর্মের দ্বার সমাজের নিম্নতন শ্রেণীর কাছেও উন্মুক্ত করে দিলেন। তাদের থেকেই পরবর্তী বৈরাগী বৈষ্ণবের উদ্ভব হয়েছিল।[১] কবিওয়ালাদের মধ্যে অনেকেই সমাজে নিম্নবর্ণের থেকে এসেছিল। সে কথাও স্মরণ করা দরকার। লৌকিক কৃষ্ণরাধার লীলাকাহিনী এদের মধ্যেই অব্যাহত ছিল। চৈতন্যপূর্ব যুগে লৌকিক কাহিনী নিয়ে শ্রীকৃষ্ণকীর্তন রচনার পরেও এই শ্রেণীর কাব্যের সন্ধান আরও পাওয়া গিয়াছে। ষোড়শ শতাব্দীর কবিশেখর রায় রচিত 'গোপালবিজয়' "শ্রীকৃষ্ণকীর্তনে'র অনুরূপ"। ভবানন্দের 'হরিবংশ'ও পৌরাণিক হরিবংশের সংশ্রবমুক্ত। "কৃষ্ণলীলা-কাহিনীর যে মৌলিক আদি-রসাত্মক ধারাটি শ্রীচৈতন্যের ভক্তিধর্মের কথঞ্চিৎ পাশ কাটাইয়া ক্ষীণভাবে বহিতেছিল ভবানন্দের কাব্যে তাহাই প্রবাহিত হইয়াছে।"[২] 'হরিবংশে'র সম্পাদক সতীশচন্দ্র রায় ভাগবতের সঙ্গে তুলনায় এর কাহিনীর বিভিন্নতা ভালো ভাবেই দেখিয়েছেন। এই প্রসঙ্গে তিনি শ্রীকৃষ্ণকীর্তনের যে আলোচনা করেছেন, তাও প্রণিধানযোগ্য—

"কৃষ্ণকীর্তন কাব্যখানি গীতিনাটক বিশেষ। ইহার প্রায় সর্বত্রই কণ্ঠ গানের সখী সংবাদের ছল ও বিদ্রূপ পূর্ণ। চাপান ও উতোর এর মত উক্তি প্রত্যুক্তি দেখা যায়।"[৩]

এই উক্তি থেকেই 'শ্রীকৃষ্ণকীর্তনে' কবিগানের একটি পূর্বাভাস কল্পনা করা যায়। এই অনুমান সত্য হোক বা মিথ্যা হোক, 'শ্রীকৃষ্ণকীর্তন' যে লোক-কাহিনীর উপর প্রতিষ্ঠিত ছিল এবং সেই কাহিনীর ধারাতে কবিগানের সৃষ্টি হয়েছিল, এ কথা মনে করবার কারণ আছে।

---

১ M. T. Kennedy, *The Chaitanya Movement* (Oxford University Press, 1925) Chapter V. The Generation following Chaitanya.

২ সুকুমার সেনের পূর্বোক্ত গ্রন্থ, পৃ ২১৫ এবং ৪২৮।

৩ সতীশচন্দ্র রায় সম্পাদিত 'ভবানন্দের হরিবংশ' (১৩৩৯) ভূমিকা, পৃ ৩৸/০।

ঝুমুর গান থেকে যে কবিগানের উদ্ভব—একথা কেউ কেউ স্পষ্ট করেই বলেছেন।[১] তাঁদের মতে প্রাচীন কালিয়-দমন যাত্রার কৃষ্ণলীলা প্রসঙ্গ ঘটিত সঙ্গীতগুলির নাম ছিল ঝুমুর। বালকেরা ঐকতানে ঝুমুর গান করত; এই ঝুমুর গান থেকেই শ্রোতারা বুঝতে পারত কোন পালার যাত্রা হবে। বাংলা ঝুমুরের সঙ্গে সাঁওতালি ঝুমুরের সাদৃশ্যও বিশেষভাবে লক্ষণীয়। বৈষ্ণব পদাবলীর পরিবেশ-চিত্রের সঙ্গে মিল দেখলেও বিস্মিত হতে হয়।[২] কোনো একটি আদিম লৌকিক কাহিনী বাংলার সংস্কৃতির নিম্নতম স্তরে প্রবাহিত ছিল তাতে সন্দেহ নেই। এই প্রসঙ্গে কৃষ্ণ-ধামালী নামক গানের কথাও মনে পড়বে। বস্তুতঃ ঝুমুর এবং কৃষ্ণধামালীর মধ্যে ভাবগত পার্থক্য নেই। কৃষ্ণধামালী এতই অশ্রাব্য যে গ্রামের বাইরে গাইতে হত। নগেন্দ্রনাথ বসু দেবতার সম্মুখে গাওয়া হত বলে যে ঝুমুরের উল্লেখ করেছেন, সম্ভবতঃ সেটা ছিল শুকুল বা শুক্ল ধামালী।[৩] ধামালী গ্রাম্য আদিরসাত্মক কাহিনী নিয়ে রচিত হত, এর ভঙ্গিও ছিল উত্তর প্রত্যুত্তরমূলক। এই প্রণয়-কাহিনীতে প্রেমবৈচিত্ত ভাবসম্মিলন বা পদাবলীর বিরহের মতো সূক্ষ্ম কল্পনা যেমন সম্ভব ছিল না, তেমনি প্রেমে প্রবঞ্চনা, কপটতা, গঞ্জনা বা দীন অভিমানই ছিল প্রায় সর্বস্ব। কৃষ্ণকীর্তনের কৃষ্ণ-রাধার প্রণয় এই গ্রাম্য কল্পনার ঊর্ধ্বে উঠতে পারে নি। কৃষ্ণকীর্তনে চরিত্র তিনটি, কৃষ্ণ রাধা, বড়াই। কবিগানেও তিনটি চরিত্রই আছে, কৃষ্ণ রাধা এবং দূতী। কৃষ্ণকীর্তনে বড়াই দূতী ছাড়া তো আর কিছুই নয়। সেকালের সমাজবহির্ভূত নীতিহীন প্রেমের নায়ক নাগর কৃষ্ণের ছবি যেমন পাওয়া যাবে কৃষ্ণকীর্তনে, তেমনি অসহায় কিশোরীর প্রথমে কঠোর প্রতিবাদ এবং পরে আত্মসমর্পণের ও হাহাকারের নিখুঁত ছবিও তাতে পাওয়া যায়। এই ছবিই গানের আকারে কবিসঙ্গীতেও ফুটে উঠেছে। গান হলেও একটা কাহিনীর ক্ষীণ সূত্রও আছে, যা ধামালী প্রভৃতি লোক-শিল্পেরই অনুরূপ। কেউ কেউ মনে করেছেন, কবিওয়ালাদের গানে প্রথম আত্মগত ভাব বা আধুনিক আদর্শের মানবীয়তার উন্মেষ ঘটেছে। কিন্তু

---

১ দ্রষ্টব্য, বিশ্বকোষ, 'কবি', প্রবন্ধ; সাহিত্যসংহিতা, ১৩১২, ভাদ্র, পৃ ৩২২।

২ অধ্যাপক আশুতোষ ভট্টাচার্য এই সাদৃশ্যের প্রতি আমাদের মনোযোগ আকর্ষণ করেছেন। দ্রষ্টব্য, 'বাংলার লোকসাহিত্য' (২ সং) পৃ ১৯৭-২০০। তিনি বলেন, 'সাঁওতাল প্রেমসঙ্গীতের নায়ক এই কাল ছোঁড়াই বাংলার লোকসঙ্গীতে কৃষ্ণের রূপ লাভ করিয়াছে।'

৩ শুক্ল ধামালী নামে এক শ্রেণীর ধামালীর কথা দীনেশচন্দ্র সেনই উল্লেখ করেছেন। দ্রষ্টব্য, বঙ্গভাষা ও সাহিত্য (৭ সং) পৃ ২১১।

কবিগান যে বহুকাল প্রচলিত গ্রাম্য কাহিনীর অতিজীর্ণ কল্পনারই অভিব্যক্তি, একথা মনে হলে এর সেই অভিনবত্বে সংশয় জাগে। রবীন্দ্রনাথ এই কল্পনার জীর্ণতাকে ব্যাখ্যা করে বুঝিয়েছেন—

'কলঙ্ক ও ছলনা ইহাই কবিওয়ালাদের গানের প্রধান বিষয়। বারম্বার রাধিকা এবং রাধিকার সখীগণ কুব্জাকে অথবা অপরাকে লক্ষ করিয়া তীব্র সরস পরিহাসে শ্যামকে গঞ্জনা করিতেছেন। তাঁহাদের আরও একটি রচনার বিষয় আছে, স্ত্রী-পক্ষ এবং পুরুষ-পক্ষের পরস্পরের প্রতি অবিশ্বাস প্রকাশ পূর্বক দোষারোপ করা।...এই অভিমান জিনিসটি বাঙালি প্রকৃতির মজ্জাগত নির্লজ্জ দুর্বলতার পরিচায়ক।[১]

কবিসঙ্গীতের এই লৌকিক উদ্ভবের সঙ্গে অবশ্য একথাও মনে রাখা দরকার ষোড়শ সপ্তদশ শতাব্দীতে বৈষ্ণব ধর্মের যে প্রবল প্রসার ঘটেছিল, কবিগান তার প্রভাব থেকে মুক্ত থাকতে পারে নি। চৈতন্যধর্মের ঐতিহ্য অষ্টাদশ শতাব্দীতে প্রাণহীন হয়ে এলেও এই শতাব্দীর কবিগানের ভিন্নতর রূপবন্ধে এবং অত্যন্ত শিথিল আদর্শে গিয়ে মিশেছিল, একথা ঠিক বলা যায় না। তার কারণ আমরা পূর্বেই বলেছি, আদর্শটাকে আঁকড়ে থাকার চেষ্টা সে যুগেও হয়েছিল। তবু আদর্শে দৃঢ় বিশ্বাস এবং গভীরতর অনুপ্রেরণার অভাবে লোকজীবনের এই কাহিনীই বল সঞ্চয় করে এগিয়ে এল। কিন্তু বৈষ্ণব পদাবলীর আদর্শকে সম্পূর্ণ উপেক্ষা করা অসম্ভব ছিল বলেই রাধাকৃষ্ণের লৌকিক কাহিনী বৈষ্ণব ভাবকেও কিছু কিছু গ্রহণ করেছে। প্রথম দিককার কবিরাই বিশেষ করে এই প্রভাবকে স্বীকার করেছে। রুক্মিণী, সত্যভামা, ইন্দ্রযজ্ঞ, হিরণ্যকশিপু বধ, বিশ্বরূপ দর্শন—প্রভৃতি শাস্ত্র পুরাণের প্রসঙ্গ মাঝে মাঝেই এসেছে। আবার 'আমি যে সই গৌরবিণী তারি গৌরবে' কিংবা 'যখন মদনমোহন আসি রাধা রাধা বোলে বাজাত বাঁশি'—প্রভৃতি পংক্তি বৈষ্ণব পদাবলীকে স্মরণ করিয়ে দেয়, সে কথা সত্য। একথাও সত্য, রাম বসুর কোনো কোনো গান ভাবের আন্তরিকতায় অপূর্ব; মনে হয় কবি যেন গভীর আবেগে আপন মর্মবেদনাকেই প্রকাশ করেছেন।[২] কিন্তু এতে

---

১ লোকসাহিত্য, 'কবিসঙ্গীত', রবীন্দ্ররচনাবলী ৬, পৃ ৬৩৫-৩৬।

২ রাম বসুর যে গানগুলি রবীন্দ্রনাথ গাইতে ভালবাসতেন, তার মধ্যে একটি হচ্ছে 'মনে রইল সই মনের বেদনা'। এই গানটির স্বরলিপি করেছেন শ্রীযুক্তা ইন্দিরা দেবী চৌধুরাণী। দ্রষ্টব্য, বিশ্বভারতী পত্রিকা, কার্তিক-পৌষ, ১৩৬২, পৃ ১৬৭।

কবিগানের বৈষ্ণবীয় উৎস যেমন প্রমাণিত হয় না, তেমনি আকস্মিক আন্তরিকতায় অন্তর্মুখী ভাবাবেগের সূচনাও প্রমাণিত হয় না। শ্রীকৃষ্ণ কীর্তনেও 'ফুটিল কদম ফুল ভারে নোয়াইল ডাল' প্রভৃতি পদে ব্যক্তি-হৃদয়ের আর্তির পরিচয় আছে। তথাপি এই কাব্যকল্পনার লৌকিক উদ্ভবের ভিত্তি সন্দেহাতীত।

কবিগানের সঙ্গে পদাবলীর কয়েকটি শাস্ত্র পুরাণের কাহিনীর উল্লেখ এবং কিছু কাহিনীগত প্রসঙ্গ ছাড়া আর কোনা দিক্ দিয়েই সাদৃশ্য পাওয়া কঠিন। কবিগানের রূপ-রীতির সঙ্গে পদাবলীর বিন্দুমাত্র মিল নেই। পরবর্তী বৈষ্ণব ধর্মে গৌরনাগর ভাবের অনুপ্রবেশকে বৃন্দাবনের গোস্বামীরা কেউ সমর্থন করেন নি; তবু যে প্রকৃতিতেই হোক গৌরাঙ্গকে বাদ দিয়ে বৈষ্ণব ধর্মের চর্চা কখনও চলে নি; কিন্তু কবিগানে গৌরাঙ্গের কোনো রকম ভূমিকা নেই। গৌরচন্দ্রিকার পদ রাধাকৃষ্ণের মিলন-গানকে দিব্য অর্থে পরিবর্তিত করত; সেই অলৌকিকত্বের স্পর্শ তো নেই-ই, নেহাত রীতি হিসাবেও গৌরাঙ্গের অস্তিত্বও কেউ মনে রাখল না। যে যুগে পদসংকলন গ্রন্থ হয়েছে, সে-যুগে এতখানি বিস্মরণ অর্থপূর্ণ।

বৈষ্ণব মতে, রাধাকে যদি সংসারের সম্পর্কে বিচার করা যায়, তবে রাধা কৃষ্ণের পরকীয়া; কিন্তু কৃষ্ণের সম্পর্কে বিচার করলে তিনি কৃষ্ণের স্বকীয়া। দ্বিতীয় অর্থে কৃষ্ণ রাধার স্বামী। কবিওয়ালাদের গানে দেখতে পাই, রাধা কৃষ্ণকে প্রায় সর্বদাই 'প্রাণপতি' বা 'স্বামী' সম্বোধন করেছে, যদিও অপ্রাকৃত অর্থের পরিমণ্ডলটি কোথাও স্পষ্ট হয় নি। এখানে সম্পর্ক নেহাতই লৌকিক জীবনের ক্ষেত্রে নেমে এসেছে। কৃষ্ণের ভূমিকাও একটি চরিত্রভ্রষ্ট যুবকের ছাড়া কিছুই নয়। 'The process is the process of dethroning a god for the purpose of humanising a scoundrel.'

এখানে আর একটা দিক্ও বিবেচ্য। অষ্টাদশ শতাব্দীতে শাক্তধর্মের প্রভাব এতই বৃদ্ধি পেয়েছিল যে বৈষ্ণব ধর্ম মাত্র কয়েকটি স্থানে গণ্ডীবদ্ধ হয়ে পড়ে। দেশের শিক্ষিত সমাজ বৈষ্ণব ধর্মের কথা এক রকম ভুলেই গিয়েছিল, কিংবা তাঁদের কাছে একান্ত গৌণ হয়ে পড়েছিল। ঈশ্বর গুপ্ত ঊনবিংশ শতাব্দীর মধ্যভাগে যে কবিদের জীবনী রচনার অভিপ্রায় প্রকাশ করেছিলেন, তাদের মধ্যে কৃষ্ণদাস কবিরাজ ছাড়া কোনো বৈষ্ণব কবি নেই। তিনি গৌরচন্দ্রিকা, প্রেমবৈচিত্ত্য বা এই শ্রেণীর খাঁটি বৈষ্ণবীয় ভাবের গান একটিও

সংগ্রহ করেন নি, এটা লক্ষ্য করবার বিষয়। অথচ কবিগানের ঐতিহ্যের সঙ্গে তাঁর প্রত্যক্ষ যোগ ছিল। বৈষ্ণব ধর্ম এবং কাব্যের আলোচনা রাজেন্দ্রলাল মিত্রের বিবিধার্থ সংগ্রহের পূর্বে বিশেষ দেখা যায় না। বৈষ্ণব ঐতিহ্যের এই বিস্মৃতিকে কবিওয়ালাদের গান কেন রোধ করতে পারে নি? আসলে এই ঐতিহ্যের সঙ্গে তাদের কোনো যোগ ছিল না বলেই বৈষ্ণব ধর্ম ধীরে ধীরে অন্তরালে চলে গেল, কিন্তু কবিগান নিম্নতম জনসমাজ থেকে দেওয়ান এবং রাজাদের সমান মনোরঞ্জন করতে পারল।

## কবিগান ও ঈশ্বর গুপ্তের যুগ

কবিওয়ালাদের গানের সঙ্গে সমসাময়িক যুগের প্রত্যক্ষ কার্যকারণসূত্র আবিষ্কার করা কঠিন। 'সপ্তমী' নামে যে গানগুলি কবিসঙ্গীতের অন্তর্ভুক্ত, সেই গানে শক্তির চেয়ে বাৎসল্যই প্রকাশ পেয়েছে; সখীসংবাদ বা বিরহের বিষয়ের সঙ্গে শ্রোতাদের বা স্রষ্টাদের কোনো যোগ কল্পনা করা যায় না। একমাত্র খেউড় গানেই রচয়িতার বা প্রতিপক্ষের প্রত্যক্ষ ছায়াপাত হয়েছে। খেউড় গানের মধ্যে কবিওয়ালাদের কিছু সংবাদ পাওয়া যেতে পারে,[১] যদিও তারা অনেকখানি বিকৃত এবং বিদ্রূপাচ্ছন্ন। বলা বাহুল্য, সাহিত্য হিসাবে এদের বিন্দুমাত্র উৎকর্ষ নেই। কবিগানের মধ্যে যদি সমসাময়িক সমাজের ইঙ্গিত কিছু খুঁজতে চাওয়া যায়, তা হলে পাওয়া যাবে কিনা সন্দেহ। তবু পরিবেশের মধ্যে এমন আনুকূল্য এসেছিল যার ফলে দেশের প্রচ্ছন্ন লৌকিক চেতনা হঠাৎ এত মুখর হয়ে উঠল। দীর্ঘ কাব্য রচনার ঐতিহ্য সমাপ্তপ্রায় এবং খণ্ড গানের যুগ যে এসে গিয়েছিল তাও আমরা দেখেছি। রাজসভার নিশ্চিন্ততাও যে বিগত তাও পরিবর্তমান জাতীয় ঘনঘটায় স্পষ্ট হয়ে উঠেছে। অষ্টাদশ শতাব্দীর শেষার্ধে কৃষি-জীবিকাও যে প্রবল আঘাত পেয়েছিল, তাও মন্বন্তরে এবং বারবার রাজস্ব-ব্যবস্থার পরিবর্তনে সহজেই বুঝতে পারা যায়। এই সময় সাহিত্য স্বভাবতঃই অর্থকরী হয়ে উঠেছিল। কবির দল করে গান শুনিয়ে অর্থোপার্জন একটা প্রয়োজনেই পরিণত হল বলা যায়।[২] আখড়াই

১ দৃষ্টান্তস্বরূপ ভোলা ময়রার 'আমি ময়রা ভোলা ভিয়াই খোলা' অথবা রাম বসুর হরুর প্রতি সঙ্গীত-শর 'ঠাকুর বাঁচবেন না বিস্তর দিন' কিংবা এন্ট নি ফিরিঙ্গির 'ভজন পূজন জানিনে মা'—ইত্যাদির উল্লেখ করা যায়।

২ যাত্রা, পাঁচালী, কীর্তন প্রভৃতি সব কিছুই একই পরিণামে পৌঁছেছিল।

গানের লক্ষ্যের সঙ্গে কবিগানের এখানে একটা খুব বড়ো প্রভেদ ছিল। নিধুবাবু সঙ্গীতটাকে শিল্প হিসাবেই চর্চা করেছিলেন; কবিওয়ালারা কিন্তু ধনীর প্রসাদ লাভ এবং অর্থলাভের জন্যই মুখ্যতঃ গান করেছে। পূজা উপলক্ষে বায়না পাওয়া কিংবা খেউড় শুনিয়ে অশিক্ষিত জনসাধারণের কাছে প্রিয় হওয়া কবিওয়ালাদের সাফল্যের অন্যতম মানদণ্ড ছিল। নিতে-ভবানীর লড়াই শুনতে নাকি দূর গ্রামাঞ্চল থেকে লোক ভেঙে পড়ত। বলা বাহুল্য, লড়াইটাই ছিল প্রধান, শিল্পটা গৌণ। মোহনচাঁদ বসু যখন আখড়াই গানকে এই কবিগানের সঙ্গে মিশিয়ে হাফ আখড়াইয়ের সৃষ্টি করলেন, শিল্পরসিক নিধুবাবুর তাতে রুষ্ট হওয়ার যথেষ্ট কারণ ছিল।

এ সব সত্ত্বেও স্বীকার করতে হবে মঙ্গল কাব্যে যেমন কবিওয়ালাদের গানেও তেমনি বাংলা দেশের সংস্কৃতির একটা দিক্ প্রতিফলিত হয়েছিল। কবিগানের এই সাংস্কৃতিক পরিচয় তেমন বলিষ্ঠ নয়। যে নৈতিক দুর্গতির পরিচয় এর মধ্যে আছে সেটা অষ্টাদশ শতাব্দীতেই প্রবল হয়ে উঠেছিল। শুধু খেউড়েই নয়, সখীসংবাদ বা বিরহেও সেই দুর্গতির ছাপ আছে। কৃষ্ণের ব্যবহার কলঙ্কে ও ছলনায় ক্লেদাক্ত। তার সঙ্গে রাধার অভিমান প্রণয়ের দুর্বল রুগ্ন ভাবালুতা মাত্র। জীবনে বলিষ্ঠ আদর্শ নেই। এমন একটি সর্বজন পরিচিত চরিত্র খুঁজে পাওয়া কঠিন, যাঁর স্বাস্থ্যকর প্রভাব কবির কল্পনাকে ঋজু ও শক্তিমান্ করে তুলতে পারে। যাঁরা এসব গান শুনতেন, ক্ষমতার ক্ষেত্রে তাঁদের আদর্শও অকলঙ্ক বা ঋজু ছিল না। কৃষ্ণের প্রবঞ্চনা ও রাধার লাঞ্ছনা এবং তাই নিয়ে সখীদের প্রতিকারহীন অনুযোগ শুনতে বিবেকের অসম্মতি ছিল না। এগুলি যে বাঙালী সংস্কৃতির উত্তম এবং প্রাণবান্ ফল—একথা অবশ্যই স্বীকার্য নয়। শেষ পর্যন্ত তাই তারা স্থায়ী হল না, যদিও একে বাঁচিয়ে রাখার চেষ্টা যথেষ্টই হয়েছে। কবিগান ফিরে গিয়েছে সেইখানে, যেখান থেকে একদিন সমাজের চিত্তশূন্যতার সুযোগ নিয়ে উঠে এসেছিল। গ্রামাঞ্চলেও নিম্নতর লোকসমাজে এখনও কবিগানের চর্চা হয়, কিন্তু বলিষ্ঠতর চিন্তা এবং কল্পনায় যে আসন পূর্ণ, সেখানে আর সে স্থান পায় না।

ইংরেজি শিক্ষার ফলেই আমাদের সাংস্কৃতিক জীবনে এই বিপুল পরিবর্তন এসেছিল, এটা সকলেই জানেন। কিন্তু উনবিংশ শতাব্দীতেও কবিগানের চর্চা চলেছে। কলকাতাতেই কবিগান উনবিংশ শতাব্দীর প্রথমার্ধেও সমাদৃত ছিল। আবার ১৮১৭ খ্রীষ্টাব্দে হিন্দু কলেজ প্রতিষ্ঠার পর এক শ্রেণীর সমাজ

গড়ে উঠতে লাগল, কবিগানকে যারা ঘৃণাই করেছে। শেষে এই দলের প্রভাবই উচ্চতর স্তরে স্থায়ী হয়েছে এবং তারই ফলে কবিগান হল নির্বাসিত। ঊনবিংশ শতাব্দীর প্রথমার্ধের সাংস্কৃতিক জীবনকে লক্ষ্য করলে দেখা যাবে দুটি বিপরীত আদর্শের সংঘাত সেকালের ভাবজীবনকে আলোড়িত করেছে। সাধারণভাবে আমরা এই দুটি আদর্শকে বলতে পারি রক্ষণশীল এবং প্রগতি পন্থী। সমাজ সংস্কারে এই দুটি দল দুই বিপরীত পথে যাত্রা করেছিল। রক্ষণশীল দল দেশীয় আচার-অনুষ্ঠান, রীতিনীতিকে অক্ষুণ্ণ রাখবারই চেষ্টা করেছিল। তাদের মমতার বস্তুর মধ্যে কবিগানও অন্যতম। ঊনবিংশ শতাব্দীর কবিগানের আশ্রয়দাতা ছিলেন যাঁরা, তাঁরা সকলেই রক্ষণশীল দল, এমন কি ধর্মসভার নেতা ছিলেন। রক্ষণশীল দলই সতীদাহ নিবারণ আইনের প্রতিরোধ করতে ধর্মসভা স্থাপিত করেছিল (ইং ১৮৩০, ১৭ই জানুয়ারি)। রাধাকান্ত দেব ছিলেন এর সভাপতি। রাধাকান্ত ছিলেন কবিগানের প্রধান আশ্রয়দাতা মহারাজ নবকৃষ্ণ দেবের পৌত্র। রাধাকান্ত দেব কবিগানকে কতখানি পোষণ করেছেন বলা কঠিন। তিনি ধর্মসভার নেতা হয়েও অনেক দিক দিয়ে নূতনত্বের প্রয়াসী ছিলেন। ইংরেজি শিক্ষার প্রসারে তাঁর আগ্রহ ছিল, আবার স্ত্রীশিক্ষার ব্যাপারেও তিনি সমান উৎসাহী ছিলেন। ধর্মসভায় যখন দলাদলি আরম্ভ হল, তখন রামদুলাল সরকারের দুই পুত্র আশুতোষ দেব এবং প্রমথনাথ দেব নতুন ধর্মসভার সঙ্গে যুক্ত হলেন। এঁরা উভয়েই কবিগানের উৎসাহদাতা ছিলেন। আশুতোষ দেব স্বয়ং গান রচনা করেছেন। তাঁদের বাড়ীতে যে কবির দল হয়, তার গান বেঁধে দিতেন রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়—একথা আগেই বলা হয়েছে। ধর্মসভার একজন উৎসাহী নেতা ছিলেন মতিলাল শীল। তিনিও বাল্যকালে কবির দলে গান করতেন।[১] অষ্টাদশ শতাব্দীতে ইংরেজ কোম্পানীর সঙ্গে যোগাযোগ করে যাঁরা বিত্ত অর্জন করেছিলেন, তাঁরা স্বভাবতই সংস্কৃতির শ্রমসাধ্য দিক্‌টির চর্চা করেন নি। সহজ আনন্দের লঘু গানের আয়োজন করে তাঁরা অবসর যাপন করেছেন। এদের বংশধর ছিল ঊনবিংশ শতাব্দীর 'বাবু'। পৈতৃক সম্পত্তির অকুণ্ঠ অপব্যয় করে এরা তাদের যুগটাকে কাটিয়ে দিয়েছে। সময়ের দিকে

---

১ "He took a- active part in his youth in Saker Kobees, and other amateur performances which were frequently got up in those days during the Saraswati and other Poojahs'.

—Kissory Chand Mitra, *Life of Mutty Lall Seal* (1869), p. 3

তাকাবার উৎসাহও ছিল না, অবসরও ছিল না। কবির গান শোনার বিলাস এদের মধ্যে সীমাবদ্ধ হয়ে থাকল। কালীপ্রসন্ন সিংহের 'হুতোম প্যাঁচার নকশা'য় এদের বর্ণনা সকলেরই মনে পড়বে। জীবন যেমন এদের কাছে রুদ্ধ ও অচল হয়ে পড়েছিল, কবিগানের বিকাশহীন ধারাও এদের মধ্যে গিয়ে বদ্ধ এবং পরে এদের সঙ্গে সঙ্গে লুপ্ত হয়ে গেল। ১৮৫১ খ্রীষ্টাব্দের 'ক্যালকাটা রিভিউ' পত্রিকায় সেকালের সমাজ এবং কবিগানের একটি বিবরণ প্রকাশিত হয়েছিল।

Our enumeration of the amusements of the Bengalis would be incomplete if we made no mention of the *Kavis,* which deserve a place in this list, not because of their intrinsic importance, but because of the vast influence they exert, and the great attractions they possess for nine-tenths of the people of Bengal. Kavi in the original Sanskrit means a poet ; but how this honourable appellation came to be applied to a crew of half-witted poetasters and songsters, it is difficult to say. A band of *Kavis* or Kaviwalas as they are often called is composed of a number of songsters of different castes leagued together under a leader, who gives name to the association. The leader may be a Brahmin, a confectioner or of any caste. The manner of singing is one of which Young Bengal may well be ashamed. *Kavis* must be seen, heard and tasted in order to be known and appreciated. The houses of some of the Babus of Calcutta are annually the seens of this disgraceful exhibitions. Others have got heartily tired of them and have substituted the less barbarous but not less immoral *naches.* But the *Kavis* are in high repute in the Moffusil and women from behind the screens may be observed greedily devouring their licentious effusions.[১]

[১] *The Calcutta Review,* 851. January-June, p. 349-350. *Bengali Games & Amusements.*

বর্তমান প্রসঙ্গে আমরা বিশেষ করে দুটি পরিবারের প্রতি অবহিত হতে চাই ঊনবিংশ শতাব্দীর সাংস্কৃতিক ইতিহাসকে যারা দু'দিক্ থেকে অর্থান্বিত করে তুলেছে। একটি পাথুরিয়াঘাটার ঠাকুর পরিবার আর একটি যোড়াসাঁকোর ঠাকুর পরিবার। এঁদের পূর্বপুরুষ জয়রাম ঠাকুরের মৃত্যু হয় ১৭৬২ খ্রীষ্টাব্দে। তাঁর দ্বিতীয় পুত্র দর্পনারায়ণ ঠাকুর পাথুরিয়াঘাটার বংশের প্রতিষ্ঠাতা; আর তৃতীয় পুত্র যোড়াসাঁকোর বংশের প্রতিষ্ঠাতা। আধুনিক বাঙ্গালী সমাজ গঠনে এই দুই বংশের ভূমিকা দুই রকম। দর্পনারায়ণের পুত্র গোপীমোহন ঠাকুর হিন্দু কলেজের অন্যতম প্রতিষ্ঠাতা ছিলেন। লক্ষ্মীকান্ত বিশ্বাস এবং কালী মির্জার ইনিই ছিলেন আশ্রয়দাতা। অনেক দিন পর ঈশ্বর গুপ্তও গোপীমোহন ঠাকুরের পৌত্র যোগেন্দ্রমোহন ঠাকুরের সহায়তায় সংবাদ প্রভাকর পত্রিকা প্রকাশ করেন। ঈশ্বর গুপ্ত সংবাদ প্রভাকরে যাঁদের ঋণ বিশেষভাবে স্বীকার করতেন, তাঁদের অধিকাংশই এই পরিবারভুক্ত। যোগেন্দ্রমোহন ঠাকুরের কাব্যচর্চার অভ্যাস ছিল; কবির দল রচনাতেও তিনি উৎসাহী ছিলেন। ঈশ্বর গুপ্তের সঙ্গে পরিচয়ের সূত্র ছিল সম্ভবতঃ এটাই। এখানে আর একটি তথ্যও উল্লেখযোগ্য। বঙ্কিমচন্দ্র পরবর্তীকালে ঈশ্বর গুপ্তের জীবনীর উপাদান সংগ্রহ করেছিলেন গোপালচন্দ্র মুখোপাধ্যায়ের কাছ থেকে। গোপাল মুখোপাধ্যায় আবার যোগেন্দ্র মোহনের আত্মীয়।[১] ঈশ্বর গুপ্ত যোগেন্দ্রমোহনের মৃত্যুর পর সংবাদ-প্রভাকর পরিত্যাগ করেন, পরে তিনি আবার রত্নাবলী (১২৩৯) সম্পাদন করতে আরম্ভ করেন আন্দুলের জগন্নাথপ্রসাদ মল্লিকের আশ্রয়ে। জগন্নাথ-প্রসাদও ধর্মসভার একজন সভ্য ছিলেন। রত্নাবলীও ধর্মসভারই মুখপত্র ছিল।[২] জগন্নাথপ্রসাদও একজন কবি ছিলেন।

ঈশ্বর গুপ্তের বাল্যকাল সম্পর্কে যে সংবাদ গোপালচন্দ্র মুখোপাধ্যায়ের সাহায্যে বঙ্কিমচন্দ্র সংগ্রহ করেছিলেন তাতে দেখা যায় ঈশ্বর গুপ্ত কবি গানের একটি নিবিড় পরিবেশের মধ্যেই মানুষ হয়েছিলেন। ঈশ্বর গুপ্তের পূর্ব-পুরুষদের মধ্যে অনেকেই পাঁচালী কবি প্রভৃতিতে যোগ দিতেন। ঈশ্বরচন্দ্রের পিতার এবং পিতৃব্যদেরও সঙ্গীত রচনার শক্তি ছিল। কাঁচরাপাড়ায় সখের

১ গোপাল মুখোপাধ্যায় ছিলেন যোগেন্দ্রমোহন ঠাকুরের খুড়তুত ভাই রাজেন্দ্রমোহনের দৌহিত্র। দ্রষ্টব্য, জ্ঞানেন্দ্রনাথ কুমার, বংশ পরিচয়, ৪র্থ খণ্ড, (১৩৩২) পৃ ৩৪।

২ জন্মভূমি, সপ্তম ভাগ, ১১শ সংখ্যা, কার্ত্তিক; পৃ ৩২১।

দলেও তিনি উত্তর গান প্রস্তুত করতেন। সমস্যা পূরণেও তিনি অত্যন্ত পটু ছিলেন। মাতামহের গৃহে ঈশ্বর গুপ্ত পালিত হয়েছিলেন। গোপীমোহন ঠাকুরের পরিবারের সঙ্গে এঁদের পরিচয় ছিল। এই সূত্রেই তিনি যোগেন্দ্র মোহন ঠাকুরের সঙ্গে পরিচিত হন। ঈশ্বর গুপ্তের প্রাচীন কবিদের প্রতি অনুরাগের পরিচয় এই সময় থেকেই পাওয়া যায়। ১৮৩৩ খ্রীষ্টাব্দে রামপ্রসাদের 'কালীকীর্তন' তিনি গ্রন্থাকারে প্রকাশ করেন।

ঈশ্বর গুপ্ত যখন কলকাতায় সম্পাদকরূপে আত্মপ্রকাশ করেন তখন তিনি রক্ষণশীল দলের সঙ্গে সংশ্লিষ্ট ছিলেন। 'বেঙ্গল হরকরা এ্যাণ্ড ক্রণিকল' পত্রে প্রভাকর সম্পাদক সম্পর্কে যে মন্তব্য প্রকাশিত হয়েছিল তার থেকেও পত্রিকার বৈশিষ্ট্য বোঝা যায়—

He has merely abused the infidels by which he has gained much regard among the Hindoos ; for no respectable person thinks of arguing with an infidel. Consequently the Prubhakar has filled his paper with the meanest terms of speech. Now, however he has attacked religion and if he continues in this course we shall know the power of the son of a leech and his supporters.[১]

ভবানীচরণ বন্দ্যোপাধ্যায়ের 'সমাচারচন্দ্রিকা' পত্রিকাও ইংরেজি পত্রিকা-গুলির দ্বারা অনুরূপ ভাষাতেই নিন্দিত হত। ভবানীচরণ বন্দ্যোপাধ্যায় এককালে রামমোহনের 'সম্বাদকৌমুদী' সম্পাদনায় তাঁর সহযোগী ছিলেন। কিন্তু ধর্মবিষয়ে মতানৈক্যের ফলে তিনি রামমোহনের সংশ্রব ত্যাগ করে ধর্মসভায় যোগ দেন। সমাচারচন্দ্রিকা তিনি তার বহুপূর্বেই ১৮২২-এ প্রকাশ করেন। এই পত্রিকাটি ধর্মসভার মুখপত্র হয়ে দাঁড়ায়। সংবাদপ্রভাকরের প্রকাশের পর তার ইতিহাস থেকে মনে হয় 'সমাচারচন্দ্রিকা'র থেকে তার দৃষ্টিভঙ্গিগত পার্থক্য বিশেষ ছিল না। সংবাদপ্রভাকরের সাধারণ মনোভাবের দিক্ দিয়ে শুধু নয়, এই সময় নব্যবঙ্গের প্রবল আন্দোলনে ঈশ্বর গুপ্ত রক্ষণশীল দলের সঙ্গে সক্রিয়ভাবে যোগ দিয়েছিলেন। এই আন্দোলনে টম পেইনের

---

১ *The Bengal Hurkaru and Chronicle*, January 28, 1832. Native Papers.

Age of Reason ইন্ধন দিয়েছিল।[১] সংবাদপ্রভাকরে ১৮৩২ খ্রীষ্টাব্দে জানুয়ারী মাসে এই বইয়ের অনুবাদ বেরিয়েছিল।

Someone soon after took the trouble to translate some part of Tom Paine's Age of Reason into Bengalee and to publish it in the Prubhakar calling upon the missionaries and upon the venerable character by name to reply to it.[২]

এই শ্রদ্ধেয় ব্যক্তি ("the venerable character") খুব সম্ভবতঃ ডাফ। ডাফ লিখেছেন,

The editor of one of these, published a separate pamphlet, attacking the Bible on the score of its alleged inconsistencies. A copy of it he transmitted to me, with his compliments, challenging a reply.[৩]

সংবাদপ্রভাকরে প্রকাশিত এই অনুবাদটি সম্পাদক ঈশ্বর গুপ্তেরই করা বলে মনে হয়। লঙের বিবরণে দেখা যায় ১৮৩৪ খ্রীষ্টাব্দে পেইনের অনুবাদটি পুস্তকাকারে বেরিয়েছিল,

In 1834 a book had appeared against Christianity chiefly a translation of Payne's Age of Reason.[৪]

রক্ষণশীল দলের সঙ্গে ঈশ্বর গুপ্তের সংশ্রবের আর একটি দৃষ্টান্তও পাওয়া যায়। হিন্দুকলেজের শিক্ষাপ্রণালীর বিরুদ্ধে তখন প্রাচীনপন্থীদের মধ্যে তীব্র প্রতিবাদ হচ্ছিল। ঈশ্বর গুপ্তও এই বাদ বিতর্কে জড়িয়ে পড়লেন। তখন তাঁর বিরুদ্ধে আদালতে মামলা করা হবে বলেও কলেজের ডিরেকটর সভা স্থির করেছিলেন।[৫] শনিবার ৩০শে জুলাই ১৮৩১-এর কার্য-বিবরণীতে দেখা যায়,

Resolved that the Papers relative to the Editors of Prubhakar Isher Chundro Goopto be sent to Baboo Chandro Coomar Tagore who promised to get the matter settled and has

১ Alexander Duff, *India and India Mission* (1840), Appendix, p. 642.

২ *Bengal Hurkaru*, পূর্বোক্ত সংখ্যা, Native Papers, সমাচারদর্পণ থেকে উদ্ধৃত।

৩ Duff, পূর্বোক্ত গ্রন্থ, পৃষ্ঠা ঐ।

৪ Long, *Descriptive Catalogue*, Tract Society's Tract, no. 881.

৫ হিন্দু কলেজ ডিরেক্টর সভার কার্যবিবরণ ( পাণ্ডুলিপি ) p. 41, 42, 43, 56, 62.

**the authority of prosecuting him if necessary without further reference.**[১]

এখানে উল্লেখযোগ্য চন্দ্রকুমার ঠাকুর গোপীমোহন ঠাকুরের পুত্র এবং যোগেন্দ্রমোহন ঠাকুরের জ্যেষ্ঠতাত। এই সময়ে ঈশ্বর গুপ্ত শুধু যে ধর্মসভার পক্ষে সংবাদপত্র সম্পাদনা করছেন তা' নয়, কবির দলেও পূর্ণোদ্যমে গান রচনা করছেন। সংবাদপ্রভাকরের শিরোভাগের শ্লোক রচনা করে দিয়েছিলেন প্রেমচাঁদ তর্কবাগীশ। ইনি কবির দলে একজন বাঁধনদার ছিলেন। ১৮২৬-এর কিছু পরে ঈশ্বর গুপ্তের সঙ্গে তাঁর পরিচয় হয়; কবিগানের মধ্যে দিয়েই উভয়ের পরিচয় ঘনিষ্ঠ হয়ে ওঠে।[২]

১৮৩৮ খ্রীষ্টাব্দ থেকেই ঈশ্বর গুপ্তের মতবাদের পরিবর্তন হতে থাকে বলে অনুমান করি। ফ্রেণ্ড অব ইণ্ডিয়া পত্র লিখেছিল,

The Chundrika rose into notice on the shoulders of the Subha, and cannot fail, in some measure to participate in the effects of its prostration. The Editor has now a powerful rival in the Prubhakar which is supported by the influence of the liberal party and is edited by a native of the medical tribe who has few superiors as a Bengali writer.[৩]

তারপর আস্তে আস্তে ঈশ্বর গুপ্ত দেবেন্দ্রনাথ ঠাকুরের তত্ত্ববোধিনী সভার সঙ্গে জড়িত হলেন। তাঁর গোঁড়ামির মনোভাবটি পরিবর্তিত হতে থাকে এবং নতুন যুগের নতুন ভাবধারাকে কিছু কিছু গ্রহণ করেন। যোড়াসাঁকোর দ্বারকানাথ ঠাকুরের পরিবারের সঙ্গে ঘনিষ্ঠ হয়ে তিনি ব্রাহ্ম ধর্ম দ্বারা প্রভাবিত হলেন; সমাজসংস্কার মূলক আন্দোলন সম্পর্কেও তাঁর সহানুভূতিপূর্ণ অভিমত প্রকাশিত হতে থাকে। এই পরিবারে কিন্তু সঙ্গীত ইত্যাদি শিল্পকলার আবহাওয়া থাকলেও কবিগানের আদর ছিল, এমন প্রমাণ পাওয়া যায় না।

দেবেন্দ্রনাথ ঠাকুর হিন্দু কলেজের ছাত্র ছিলেন। দেবেন্দ্রনাথের পিতা দ্বারকানাথের সঙ্গে রামমোহনের বিশেষ সৌহার্দ্য ছিল। হিন্দু কলেজে পড়বার আগে দেবেন্দ্রনাথ রামমোহনের এ্যাংলো হিন্দু স্কুলেও পড়েছিলেন।

---

১ কার্যবিবরণ, p. 79. চন্দ্রকুমার ঠাকুর ছিলেন হিন্দু কলেজের গভর্ণর।

২ রামাক্ষয় চট্টোপাধ্যায়, 'প্রেমচাঁদ তর্কবাগীশের জীবনচরিত' (২ সং) পৃ ৩৮–৩৯, ৪৭-৫০।

৩ *The Friend of India*, Nov. 8, 1838.

রামমোহনের সম্বন্ধে বিস্তারিত আলোচনা নিষ্প্রয়োজন। সকলেই জানেন, রামমোহন মধ্যযুগীয় ঐতিহ্যের মধ্যে থেকেও আধুনিক ভাবধারায় কতখানি উদ্বুদ্ধ ছিলেন। রামমোহনের সমাজসংস্কারের একজন সহযোগী ছিলেন দ্বারকানাথ। রামমোহনের একটি প্রধান কীর্তি সতীদাহ নিবারণের বিরুদ্ধেই প্রথমতঃ ধর্মসভা গঠিত হয়েছিল এবং ঈশ্বর গুপ্ত ছিলেন প্রথম দিকে ধর্মসভার সঙ্গে যুক্ত। কিন্তু ১৮৪৮-এ ঈশ্বর গুপ্ত স্পষ্টতঃই ধর্মসভার প্রতিকূলে মন্তব্য প্রকাশ করেছেন—

"ধর্মসভা, এই শব্দ শুনিতে অতি উত্তম কারণ ধর্ম্ম শব্দ অতিশয় জাঁকজমকে পরিপূর্ণ কিন্তু ইহাদের ভিতরের মর্ম্ম অন্বেষণ করিলে তন্মধ্যে কোন পদার্থ ই দৃষ্ট হয় না, কেননা এক সভাতেই সকল শোভা নষ্ট করিয়াছে, সতীরীতি সংস্থাপনের নিমিত্ত যৎকালীন ঐ সভার সৃষ্টি হয়, তৎকালীন দেশের অবস্থা অতি ভয়ঙ্কর হইয়াছিল, ধর্মবিষয়ের গোলযোগে অনেকের মনে নানাপ্রকার ভাবের আন্দোলন হয়, হিন্দুগণ ভিন্ন ভিন্ন দলাক্রান্ত হইয়া পরস্পর বিবাদ কলহে প্রমত্ত হইয়াছিলেন, তাহাতে প্রায় সকলেরই আত্মপর ও হিতাহিত বিবেচনা-রহিত হইয়াছিল। সে সময়ে প্রতিযোগিপক্ষের উন্নতির উচ্ছেদ করণের মানসে অনেক ধনাঢ্য ও দলপতিবর্গ পরস্পর স্থির প্রতিজ্ঞায় দলবদ্ধ করত একত্র হইয়া ধর্মসভা স্থাপিত করেন কিন্তু জগদীশ্বরের কি আশ্চর্য্য ইচ্ছা, সত্যের কি নির্মল প্রতিভা, দলাধ্যক্ষ মহাশয়ের যে অভিপ্রায়ে সভা করিয়া দ্বেষানলে দগ্ধ হইলেন সে ব্যাপারে কৃতকার্য্য হইতে পারিলেন না, "ধর্ম্ম" আপনি আপনার রক্ষক হইয়া তাঁহারদিগের মর্ম্মভেদ ও শর্ম্মচ্ছেদ করিলেন…মূল আশাভঙ্গ হইলে স্থূলবুদ্ধি সভ্যেরা আর কি করেন কিছুই ভাবিয়া পান না…"[১]

১৮৫২ খ্রীষ্টাব্দের আগষ্ট মাসে 'ফ্রেণ্ড অব ইণ্ডিয়া'র কোনো একটি সংখ্যায় এই রকম অভিমত প্রকাশ করা হয় যে ব্যবস্থাপক সভায় বারোজন ভারতীয় যদি নিযুক্ত হন, তাহলে তাঁদের কাজ হবে প্রধানতঃ ছুটি, লেক্স লোসির উচ্ছেদ এবং সতীপ্রথার প্রবর্তন। ঈশ্বর গুপ্ত 'ফ্রেণ্ড অব ইণ্ডিয়া'র সমালোচনা করে লেখেন[২] প্রথমটি হলে ভালোই, কিন্তু দ্বিতীয়টি হবে না ; কারণ "বর্তমান সময়ের হিন্দুদিগের অভিমত বিষয়ে তাঁহার সম্পূর্ণ অনভিজ্ঞতা প্রকাশ হইয়াছে—" বস্তুতঃ উনবিংশ শতাব্দীর চতুর্থ দশকে যে প্রচণ্ড আন্দোলন

---

১ সংবাদপ্রভাকর, মঙ্গলবার, ১৬ই মে, ১৮৪৮।

২ সংবাদপ্রভাকর, বুধবার, ১ সেপ্টেম্বর, ১৮৫২।

সমাজে এসেছিল, ঈশ্বর গুপ্ত প্রথমটায় রক্ষণশীলদের পক্ষে থাকলেও পরে পক্ষ পরিবর্তন করেছিলেন। পঞ্চম দশকে আন্দোলন কতকগুলি স্থির মূল্যবোধে রূপ নিতে আরম্ভ করেছিল। ঈশ্বর গুপ্তের এই মতান্তরে উত্তরণ প্রাচীন বাংলার সংস্কৃতির নবযুগে উত্তরণের প্রতীক। সে দিক থেকে তাঁকে অনায়াসেই উনবিংশ শতাব্দীর প্রথমার্ধের বাংলা সাহিত্যের প্রতিনিধি-স্থানীয় কবি বলতে পারি।

ঈশ্বর গুপ্ত যে ১৮৫৪ খ্রীষ্টাব্দেও কবির দলে গান বেঁধেছেন, বর্তমান গ্রন্থে পরিশিষ্টে উদ্ধৃত জনৈক অপক্ষপাতী সঙ্গীত-সংগ্রামদর্শীর বিবরণে তার প্রমাণ আছে।[১] আশ্চর্যের বিষয় সমাজ-চিন্তার দিক দিয়ে সম্পাদক ঈশ্বর গুপ্ত অন্ধ রক্ষণশীল ছিলেন না; কিন্তু বাংলা দেশের প্রাচীন সংস্কৃতিকে তিনি যে ভালোবাসতেন, তা' যেমন কবিওয়ালাদের জীবনী রচনায় তেমনি কবির লড়াইয়ের বাঁধনদারের ভূমিকাতেও বুঝতে পারা যায়। এই দ্বিধা সেকালের সাধারণ বাঙালীর মধ্যে দীর্ঘকাল টিঁকেছিল। রামমোহনের চিন্তায় আধুনিক সংস্কৃতির চেতনা প্রথম দেখা দিলেও নব্যবঙ্গের দলই প্রবল উচ্ছ্বাস ভরে প্রাচীন আদর্শের বিরুদ্ধে যুদ্ধে অবতীর্ণ হয়। সাধারণ জ্ঞানোপার্জিকা সভার মুখপত্র The Bengal Spectator পত্রিকায় যে মন্তব্য প্রকাশিত হয়েছিল তা উদ্ধৃতিযোগ্য—

It is said that the idol is pleased to hear the vulgar expressions used in Kubees and other hateful songs and that in the presence of the females.[২]

এই মনোভাবকে শিক্ষিত বাঙালী সমাজের মনোভাব বলেই ধরে নেওয়া যায়। পুরোপুরি সংস্কারমুক্ত ইয়ং বেঙ্গল এবং ব্রাহ্মধর্মের নেতা দেবেন্দ্রনাথের মধ্যে এ বিষয়ে বোধহয় আদর্শের ঐক্য ছিল। হিন্দু কলেজের ছাত্র দেবেন্দ্রনাথ নব্য বঙ্গের একটি স্থায়ী আদর্শকে ধ্রুবরূপে গ্রহণ করেছিছিলেন। সেটা হচ্ছে নৈতিক আদর্শ। এই নীতিবোধকে শুধু আচরণে নয়, রুচির ক্ষেত্রেও রক্ষা করেছিলেন।

ঈশ্বর গুপ্তের জীবনকাল হচ্ছে সেই যুগে যখন সাধারণ মধ্যবিত্ত বাঙালী নবযুগের চিন্তাকে ধীরে ধীরে গ্রহণ করছে। ঈশ্বর গুপ্ত তাদেরই কবি—

১ "রচকের নাম প্রকাশ নাই, তত্র কিন্তু ঈশ্বরচন্দ্র গুপ্ত ও অনুগত—" বর্তমান গ্রন্থ, পৃ ৩৬৫।

২ *The Bengal Spectator*, 24th October. 1848.

এইজন্য তাঁর গদ্যপ্রবন্ধে এবং কবিতায় এত প্রভেদ। প্রবন্ধে তিনি নতুন যুগকে বোঝাবার চেষ্টা করেছেন আর কবিতায় তিনি তাই নিয়ে ব্যঙ্গ করেছেন। তাঁর কবিতার বিদ্রূপের ভঙ্গিটা যে কবিওয়ালাদের খেউড়ের থেকে এসেছিল, সে বিষয়ে সংশয় করা চলে না। ইংরেজি সাহিত্যের স্যাটায়ারের সঙ্গে তাঁর পরিচয় ছিল না। ঈশ্বর গুপ্তের পরের থেকেই বাংলার মুখ্য চিন্তাকেন্দ্রে দ্বিধার ভাব কেটে গেল। বঙ্কিমচন্দ্রের বাঙালীপ্রীতি গভীর হলেও একটি বলিষ্ঠ সংস্কৃতির চিন্তাই তিনি করেছিলেন। বঙ্কিমচন্দ্রের সমকালীন অন্যান্য মনীষীদের চিন্তাতেও একটা উচ্চতর যুগোপযোগী মূল্যবোধ দেখা দিল। বঙ্কিমচন্দ্র কবিওয়ালাদের সম্বন্ধে বলেছেন,

'তৎপরে কতকগুলি 'কবিওয়ালার' প্রাদুর্ভাব হয়, তন্মধ্যে কাহারও গীত অতি সুন্দর। রাম বসু, হরু ঠাকুর, নিতাই দাসের এক একটি গীত এমন সুন্দর আছে যে ভারতচন্দ্রের রচনার মধ্যে তত্তুল্য কিছুই নাই। কিন্তু কবিওয়ালাদিগের অধিকাংশ রচনা অশ্রদ্ধেয় ও অশ্রাব্য সন্দেহ নাই।'[১]

বঙ্কিমচন্দ্রের এই মনোভাবটাই আধুনিক পাঠকদের সাধারণ মনোভাব। কিন্তু ঈশ্বর গুপ্তের সময়ে মূল্যবিচারের ক্ষেত্রে দুটি বিরোধী মনোভাবের সৃষ্টি হয়েছিল, সেটা যে একেবারেই চলে গিয়েছিল, তা হয়তো বলা যাবে না। ঈশ্বর গুপ্তের পরে হরিমোহন মুখোপাধ্যায়ের 'কবিচরিত' এবং 'বঙ্গভাষার লেখক'-এ তার জের চলেছে। আর একবার এই বিরোধী আদর্শের প্রকাশ্য সঙ্ঘর্ষ ঘটে গেল বিংশ শতাব্দীর একেবারে প্রথম দিকেই। নতুন রুচি এবং রসের আদর্শের কবি রবীন্দ্রনাথের সঙ্গে প্রাচীন রুচির অনুরাগীদের মধ্যে বিতর্ক দেখা দিল 'কবিসঙ্গীত' নিয়েই। কেদারনাথ বন্দ্যোপাধ্যায় 'গুপ্তরত্নোদ্ধার' (১৩০১) প্রকাশ করলে রবীন্দ্রনাথ সাধনায় তার যে সমালোচনা লেখেন, সেটা 'লোকসাহিত্য' গ্রন্থের অন্তর্ভুক্ত হয়েছিল। রবীন্দ্রনাথের এই সমালোচনার উত্তর দিতে গিয়েই ব্রজসুন্দর সান্ন্যাল কবিওয়ালাদের জীবনী সংগ্রহ করে তাদের সত্যকার সাহিত্যিক মূল্য বিচার করতে চেয়েছিলেন। এই প্রসঙ্গে রবীন্দ্রনাথের উদ্দেশ্যে এমন কটাক্ষ করা হয়েছিল, যাকে কবিগানের অঙ্গ খেউড়েরই অন্তর্ভুক্ত করা চলে।[২] একে অবশ্য ঠিক বিতর্ক বলা চলে না।

---

১ বঙ্কিম গ্রন্থাবলী, বিবিধ (সাহিত্য পরিষদ) পৃ ৩৪৭। এই প্রসঙ্গে স্মরণীয়, ঈশ্বর গুপ্তের খাঁটি বাঙালীত্বের প্রশংসা করেও বঙ্কিমচন্দ্র বলেছিলেন, খাঁটি বাঙালী 'কবি জন্মিবা আর কাজ নাই'।

২ দ্রষ্টব্য, নব্যভারত, ১৩১১, পৃ ৫২৮-২৯, জন্মভূমি, ১৩০৩, পৃ ২৯৯।

কারণ রবীন্দ্রনাথ আর তার উত্তর দিয়েছিলেন বলে জানা নেই। কিন্তু ঊনবিংশ শতাব্দীর শেষে বিংশ শতাব্দীর প্রারম্ভে যে এই সাহিত্যিক দ্বন্দ্ব বেধেছিল, ইতিহাসের দিক্ থেকে এটা সঙ্কেতপূর্ণ। বিংশ শতাব্দীতে বাংলা সাহিত্য রবীন্দ্রনাথের অধিনায়কতায় এমন রুচি এবং আদর্শে এসে পৌঁছচ্ছে, যেটা নানা দিক্ থেকেই নতুন। বৃহত্তর ভারতীয় এবং বিশ্বতোমুখী ভাবাদর্শের ক্ষেত্রে এই লৌকিক আদর্শের কোনো স্থানই আর থাকল না।

এদিক দিয়ে রবীন্দ্রনাথ তাঁর পরিবারের ঐতিহ্যকেই রক্ষা করেছিলেন। দ্বারকানাথ বা দেবেন্দ্রনাথের সময়ে তাঁদের গৃহে কবিগানের অনুষ্ঠানের কথা শোনা যায় না। সম্ভবতঃ তাঁরা এটা পছন্দ করতেন না, রবীন্দ্রনাথও শেষ পর্যন্ত তাঁদের রুচিকে রক্ষা করেছিলেন। কিন্তু কবিগানের বিষয়ে রবীন্দ্রনাথের মতামত বঙ্কিমচন্দ্রের মতোই ছিল। তিনিও বিশ্বাস করতেন, কবিওয়ালাদের গানে মাঝে মাঝে উৎকৃষ্ট রসসম্পদও আছে। রবীন্দ্রনাথের বাল্যকাল যে সাহিত্যিক পরিবেশের মধ্যে কেটেছিল, তাতে মধ্যযুগের বাঙালী কবিদের স্থান গৌণ ছিল না। 'জীবনস্মৃতি'তে তিনি লিখেছেন,

'অক্ষয়চন্দ্র চৌধুরী মহাশয় জ্যোতিদাদার সহপাঠী বন্ধু ছিলেন। তিনি ইংরেজি সাহিত্যে এম-এ। সে সাহিত্যে তাঁহার যেমন ব্যুৎপত্তি তেমনি অনুরাগ ছিল। অপর পক্ষে বাংলা সাহিত্যে বৈষ্ণব পদকর্তা, কবিকঙ্কণ, রামপ্রসাদ, ভারতচন্দ্র, হরু ঠাকুর, রাম বসু, নিধুবাবু, শ্রীধর কথক প্রভৃতির প্রতি তাঁহার অনুরাগের সীমা ছিল না। বাংলা কত উদ্ভট গানই তাঁহার মুখস্থ ছিল।...সাহিত্যভোগের অকৃত্রিম উৎসাহ সাহিত্যে পাণ্ডিত্যের চেয়ে অনেক বেশি দুর্লভ। অক্ষয়বাবুর সেই অপর্যাপ্ত উৎসাহ আমাদের সাহিত্য-বোধগুলিকে সচেতন করিয়া তুলিত।'[১]

কিন্তু এই সাহিত্যের রুচি এবং চিরন্তন মূল্যমান সম্পর্কে তাঁর সন্দেহ ছিল। আধুনিক যুগের ইতিহাস-জিজ্ঞাসার দ্বারা চালিত হয়ে প্রাচীন লোকশিল্পকে তিনি রক্ষা করতে চেয়েছিলেন বটে[২] কিন্তু দ্রষ্টব্য হিসাবেই, উপভোগ্য হিসাবে নয়। লোকজীবন থেকে ছড়া ইত্যাদি সংগ্রহ এবং শান্তিনিকেতনে পৌষমেলায় কবিগানের আয়োজন করলেও উচ্চতর সাহিত্য-সৃষ্টির ক্ষেত্রে কবিগানের পুনঃপ্রবর্তনের কথা তিনি ভাবতে পারেন নি।

---

১ জীবনস্মৃতি, 'অক্ষয়চন্দ্র চৌধুরী'।

২ মোহিতলাল মজুমদার, রবিপ্রদক্ষিণ, 'পল্লাবকে রবীন্দ্রনাথ' প্রবন্ধ, পৃ ১৭৪।

তবু নতুন ভাবধারার মধ্যেও কবিগানের সখের অনুষ্ঠান যে শিক্ষিত মহলে হয় নি তা নয়। যাঁরা উদ্যোগী ছিলেন, তাঁদের মধ্যেও লুপ্ত সংস্কৃতির প্রতি অনুরাগও অবিশ্বাস করা যায় না। দীনেশচন্দ্র সেন পরবর্তীকালে সবিনয়ে রবীন্দ্রনাথের বক্তব্যের প্রতিবাদ করেছেন।[1] যতদূর মনে হয়, হাফ আখড়াই সঙ্গীতের সর্বশেষ অনুষ্ঠান হয় কলকাতায় ইংরেজি ১৯১৮, ২১ অগ্রহায়ণ ১৩২৫-এ।—

'বাংলার পুরাতনের প্রতি অমৃতলালের অকৃত্রিম অনুরাগ ও শ্রদ্ধা ছিল। ১৩২২ সালের চৈত্র সংক্রান্তিতে (ইং ১৯১৬) অনুষ্ঠিত জেলেপাড়ার সঙের ছড়াগুলি তিনিই রচনা করিয়া দিয়াছিলেন ; ইহার কয়েকটি 'অমৃত গ্রন্থাবলী'র ৪র্থ ভাগে মুদ্রিত হইয়াছে। ২১ অগ্রহায়ণ ১৩২৫ (ইং ১৯১৮) শোভাবাজারের গোপীনাথ-প্রাঙ্গণে জোড়াসাঁকো ও কাঁসারি পাড়া—দুই দলের মধ্যে হাফ আখড়াই সঙ্গীত সংগ্রাম হয়। অমৃতলাল জোড়াসাঁকোর পক্ষে লেখনী ধারণ করিয়াছিলেন। তাঁহার রচিত গানগুলি তৎসম্পাদিত 'বীণার ঝঙ্কারে' (৭ম সং পৃ ৬০১-৬) স্থান পাইয়াছে।'[2]

এই সঙ্গীতসংগ্রামের বিবরণ পাওয়া যাবে গঙ্গাচরণ বেদান্তবিদ্যাসাগর ভট্টাচার্যের 'হাফ আখড়াই সঙ্গীত সংগ্রামের ইতিহাস' বইটিতে।

---

১ কৃষ্ণকমল গ্রন্থাবলী, ১৩৩৪, দীনেশচন্দ্র সেন সম্পাদিত পৃ ৫৬–৫৭।

২ সাহিত্যসাধকচরিতমালা (৬ষ্ঠ খণ্ড), 'অমৃতলাল বসু', পৃ ৬২–৬৩।

# কবিবর ৺ভারতচন্দ্র রায় গুণাকরের জীবন-বৃত্তান্ত*

কবিবর ৺ভারতচন্দ্র রায় গুণাকরের জীবন-বৃত্তান্ত জানিবার নিমিত্ত বিদ্যোৎসাহি মনুষ্য মাত্রেই বিষমতর ব্যগ্র হইয়া থাকেন, কারণ ইনি সর্ব্বাংশেই প্রধান ছিলেন; ইঁহার পাণ্ডিত্য ও কবিত্ব বিষয়ের গুণের ব্যাখ্যা করিয়া শেষ করিতে পারা যায় না। বঙ্গভাষার কবিতা পাঠে এই মহাশয়কে অদ্বিতীয় কবি বলিয়াই মান্য করিতে হইবে। ভারতের বিরচিত কাব্য এপর্য্যন্ত পুরাতন হইল না, চিরকাল নূতন রহিল,--সকল সময়েই নূতন বোধ হয়, প্রত্যেক্ বিষয়েই মনকে মোহিত করে। কোকিল বসন্ত আগমনে—মধুকর প্রফুল্ল পঙ্কজ মধু পানে—চাতক নবনীল নীরদ নির্গত নীর পানে—চকোর পরিপূর্ণ শরদিন্দু সুধাপানে—ভুজঙ্গ সুশীতল মৃদুল দক্ষিণ সমীরণ সেবনে—সাধ্বী স্ত্রী পতিসুখ সম্ভোগে—রসিকজন রসালাপ আস্বাদনে—এবং দরিদ্র-ব্যক্তি প্রচুর ধন প্রলাভে যে প্রকার সুখানুভব না করে, ভাব- [ ২ ] গ্রাহি অনুরতজনেরা ভারতচন্দ্রের প্রণীত রসভেদের কবিতা পাঠে ততোধিক সুখাস্বাদন গ্রহণ করিয়া থাকেন। সুতরাং এমত মহাপুরুষের "জীবনচরিত" অপ্রকাশ থাকাতে অনেকেই ক্ষুব্ধ হইতে পারেন। এ বিষয়ে যত দূর যত্ন করিতে হয়, আমরা তাহার অন্যথা করি নাই, বহু কাল পর্য্যন্ত সংকল্প করিয়া ক্রমশই যথা বিহিত পরিশ্রম এবং অনুসন্ধান করিয়াছি, কত স্থানে ভ্রমণ করিয়া কত লোকের নিকট কত প্রকারে কাতরতা প্রকাশ করিয়াছি। অধুনা দশ বৎসরের পর বাঞ্ছিত বিষয়ে একপ্রকার কৃতকার্য্য হইলাম, জগদীশ্বর অনুকূল হইয়া বুঝি এতদিনের পর আমারদিগের মনোরথ পরিপূর্ণ করিলেন। এই মহাত্মা যে যে সময়ে যে যে স্থানে যে যে ভাবে "জীবনযাত্রা" নির্ব্বাহ করিয়াছেন, আমরা তদ্বিশেষ সংগ্রহ করত মহানন্দে প্রকটন করিতেছি, সকলে দৃষ্টি বৃষ্টির সৃষ্টি করিয়া মানস-ক্ষেত্রে তুষ্টির বীজ বপন করুন।

৺নরেন্দ্রনারায়ণ রায় মহাশয় জিলা বর্দ্ধমানের অন্তঃপাতি "ভুরসুট" পরগণার মধ্যস্থিত "পেঁড়ো" নামক স্থানে বাস করিতেন। তিনি অতি সুবিখ্যাত সম্ভ্রান্ত ভূম্যধিকারী ছিলেন, সর্ব্ব সাধারণে তাঁহারদিগো সম্মান পূর্ব্বক "রাজা"

* ১২৬২ সাল ইংরেজি ১৮৫৫ খ্রীষ্টাব্দে প্রকাশিত গ্রন্থ।—স.

বলিয়া সম্বোধন করিতেন। ইনি "ভরদ্বাজ গোত্রে" মুখোপাধ্যায় বংশে জন্মগ্রহণ করেন, বিষয় বিভবের প্রাধান্য জন্য "রায়" এবং "রাজা" উপাধি প্রাপ্ত হইয়াছিলেন। ইঁহার বাটীর চতুর্দ্দিগে গড়- [ ৩ ] বন্দি ছিল, একারণ সেই স্থান "পেঁড়োর গড়" নামে আখ্যাত হইয়াছিল।

নরেন্দ্রনারায়ণ রায়ের চারি পুত্র, জ্যেষ্ঠ "চতুর্ভুজ রায়" মধ্যম "অর্জ্জুন রায়" তৃতীয় "দয়ারাম রায়" এবং সর্ব্ব কনিষ্ঠ "ভারতচন্দ্র রায়"। এই বিশ্ব বিখ্যাত ভারতচন্দ্র রায় গুণাকর মহাশয় ১৬৩৪ শকে শুভক্ষণে অবনী মণ্ডলে অবতীর্ণ হয়েন।

এমত জনরব, যে, অধিকারভুক্ত ভূমি সংক্রান্ত সীমা সম্বন্ধীয় কোন এক বিবাদ সূত্রে নরেন্দ্রনারায়ণ রায় বর্দ্ধমানাধিপতি মহারাজ কীর্ত্তিচন্দ্র রায় বাহাদুরের জননী শ্রীমতী মহারাণী বিষ্ণুকুমারীকে কটুবাক্য প্রয়োগ করেন, ঐ সময়ে মহারাজ কীর্ত্তিচন্দ্র অতিশয় শিশু ছিলেন, তাঁহার মাতা মহারাণী সেই দুর্ব্বাক্য শ্রবণে অত্যন্ত কোপান্বিতা হইয়া "আলমচন্দ্র" ও "ক্ষেমচন্দ্র" নামক আপনার দুইজন রাজপুত সেনাপতিকে কহিলেন "হয় তোমরা এই ক্রোড়স্থ দুগ্ধপোষ্য শিশুটিকে এখনি বিনাশ কর, নয়, এই রাত্রির মধ্যেই "ভুরস্থট" অধিকার করিয়া আমার হস্তে প্রদান কর, ইহা না হইলে আমি কোনমতেই জল গ্রহণ করিব না, প্রাণ পরিত্যাগ করিব" এই আজ্ঞা শিরোধার্য্য করত উক্ত সেনাপতিদ্বয় দশ সহস্র সৈন্য লইয়া সেই রজনীতেই "ভবানীপুরের গড়" এবং "পেঁড়োর গড়" বল দ্বারা অধিকার করিয়া লইল। পর দিবস প্রাতে রাণী বিষ্ণুকুমারী পেঁড়োর গড়ে প্রবেশ করিয়া দেখিলেন, ভূপতি নরেন্দ্র রায় ও তাঁহার পুত্রগণ [ ৪ ] এবং কর্ম্মচারি পুরুষমাত্রে কেহই নাই, সকলেই পলায়ন করিয়াছেন, কেবল কতকগুলীন স্ত্রীলোকমাত্র অতিশয় ভীতা ও কাতরা হইয়া হা! হা! শব্দে রোদন করিতেছেন। মহারাণী সেই কুলাঙ্গনাগণকে অভয় বাক্যে প্রবোধ দিয়া সান্ত্বনা করত কহিলেন "তোমারদিগের কোন ভয় নাই, স্থির হও, স্থির হও, কল্য একাদশী গিয়াছে, আমি উপবাস করিয়া রহিয়াছি, আমাকে শালগ্রামের চরণামৃত আনিয়া দেহ, তবে আমি জল গ্রহণ করিতে পারি" এই বাক্যে পূজক ব্রাহ্মণ তৎক্ষণাৎ অমনি তাঁহার সম্মুখে "লক্ষ্মীনারায়ণ শিলা" আনয়ন পূর্ব্বক স্নান করাইয়া চরণামৃত প্রদান করিলেন, রাণী অগ্রে তাহা গ্রহণ করিয়া পরে জলপান করিলেন। অনন্তর শালগ্রাম এবং অন্যান্য ঠাকুরের সেবার নিমিত্ত কিয়দংশ ভূমি দান করিলেন, আর

ভবানীপুরের কালীর ভোগ-রাগের জন্য প্রতিদিন এক টাকা নির্দ্দিষ্ট করিয়া দিলেন, কিন্তু যে সকল অর্থ ও দ্রব্যাদি লইয়াছিলেন তাহার কিছুই পরিত্যাগ করিলেন না, শুদ্ধ গড়, গৃহ, পুষ্করিণী ও উদ্যানাদি পুনঃ প্রদান পূর্ব্বক বর্দ্ধমানে পুনর্গমন করিলেন।

এতদ্ঘটনায় নরেন্দ্ররায় এককালেই নিঃস্ব হইলেন, সর্ব্বস্বই গেল, কোনরূপে কায়ক্লেশে দিনপাত করিতে লাগিলেন।—এই সময়ে কবিবর ভারতচন্দ্র পলায়ন করত মণ্ডলঘাট পরগণার অধীন গাজীপুরের সান্নিধ্য "নওয়াপাড়া" নামক গ্রামে আপনার মাতুলালয়ে [ ৫ ] বাস করত তাজপুর গ্রামে সংক্ষিপ্তসার ব্যাকরণ ও অভিধান পাঠ করিতে লাগিলেন, চতুর্দ্দশ বৎসর বয়ঃক্রম সময়ে এই উভয় গ্রন্থে বিলক্ষণ নৈপুণ্য লাভ করিয়া নিজালয়ে প্রত্যাগত হইয়া ঐ মণ্ডলঘাট পরগণার তাজপুরের সান্নিধ্য সারদা নামক গ্রামের কেশরকুনি আচার্য্যদিগের একটি কন্যাকে বিবাহ করিলেন, সেই বিবাহের পর তাঁহার অগ্রজ সহোদরেরা অতিশয় ভৎর্সনা পূর্ব্বক কহিলেন "ভারত! তুমি আমারদের সকলের কনিষ্ঠ হইয়া এমন অনিষ্টকর কার্য্য কেন করিলে? সংস্কৃত পড়াতে কি ফলোদয় হইবে? তোমার এ বিদ্যার গৌরব কে করিবে? শিষ্য নাই, ও যজমান নাই, যে, তাহারদিগের দ্বারা সমাদৃত হইবে ও প্রতিপালিত হইবে" জগদীশ্বরেচ্ছায় এই তিরস্কার তাঁহার পক্ষে পুরস্কার অপেক্ষাও অধিক কল্যাণকর হইল, কারণ তিনি তচ্ছ্রবণে অতিশয় অভিমানপরবশ হইয়া জিলা হুগলির অন্তঃপাতি বাঁশ বেড়িয়ার পশ্চিম দেবানন্দপুর গ্রাম নিবাসি কায়স্থকুলোদ্ভব মান্যবর ৺ রামচন্দ্র মুন্সী মহাশয়ের ভবনে আগমন পূর্ব্বক পারস্য ভাষা অধ্যয়ন করিতে আরম্ভ করিলেন, মুন্সীবাবুরা তাঁহার প্রতি বিশেষ স্নেহ পূর্ব্বক বাসা দিয়া, সিধা দিয়া সুনিয়মে সদুপদেশ করিতে লাগিলেন। এই কালে ভারতচন্দ্র সংস্কৃত ও বঙ্গভাষায় কবিতা রচনা করিতে পারেন কিন্তু তাহা কাহারো নিকট প্রকাশ করেন না এবং রীতিমত কোন বিষয়েরি বর্ণনা করেন না।—সময় বিশেষে কেবল মনে [ ৬ ] মনে তাহার আন্দোলন মাত্র করিয়া থাকেন।—নচেৎ প্রতি নিয়তই শুদ্ধ বিদ্যাভ্যাসে পরিশ্রম করেন, অপর কোন ব্যাপারের আমোদ প্রমোদে কালক্ষয় করেন না। দিবসে একবার মাত্র রন্ধন করিয়া সেই অন্ন দুই বেলা আহার করেন। প্রায় কোন দিবস ব্যঞ্জন পাক করেন নাই। একটা বেগুন পোড়ার অর্দ্ধভাগ এ বেলা এবং অর্দ্ধভাগ ও বেলা আহার করিয়া তাহাতেই তৃপ্ত হইয়াছেন।

উক্ত মুন্সি বাবুদিগের বাটীতে একদিবস সত্যনারায়ণের পূজার, সির্ণি, এবং কথা হইবে তাহার সমুদয় অনুষ্ঠান ও আয়োজন হইয়াছে।—কর্ত্তাটি কহিলেন "ভারত, তোমার সংস্কৃত বোধ আছে, বাক্‌পটুতা উত্তম।—অতএব তোমাকেই সত্যনারায়ণের পুঁতি পাঠ করিতে হইবেক,—গুণাকর ইহাতে সম্মত হইলে মুন্সী পুঁতি আনয়নের নিমিত্ত এক জনের প্রতি আদেশ করিলেন, তচ্ছ্রবণে রায় কহিলেন, "মহাশয়!—পুঁতি আনাইবার আবশ্যক করে না।—আমার নিকটেই পুস্তক আছে, পূজা আরম্ভ হউক, আমি বাসা হইতে পুঁতি আনিয়া এখনই পাঠ করিব।"—এই বলিয়া বাসায় গিয়া তদ্দণ্ডেই অতি সরল সাধুভাষায় উৎকৃষ্ট কবিতার পুঁতি রচিয়া শীঘ্রই সভাস্থ হইয়া সকলের নিকট তাহা পাঠ করিলেন, যাঁহারা সেই কবিতা শ্রবণ করিলেন, তাঁহারা তাবতেই মোহিত হইয়া সাধু সাধু ও ধন্য ধন্য ধ্বনি করিতে লাগিলেন। গ্রন্থের সর্ব্বশেষে ভারতের নামের "ভণিতা" এবং [৭] সবিশেষ পরিচয় বর্ণিত হওয়াতে সকলে আরো অধিক আশ্চর্য্য জ্ঞান করিলেন।—সকলেই মুক্ত-কণ্ঠে কহিলেন।—ভারত।—তুমিই সাধু।—সরস্বতী তোমার মুখাগ্রে নৃত্য করিতেছেন।—তুমি সামান্য মনুষ্য নহ।—তোমার অসাধারণ ক্ষমতা ও অলৌকিক সাধ্য দৃষ্টে আমরা চমৎকৃত হইয়াছি।—

হে পাঠকগণ! দৃষ্টি করুন, আমরা আপনারদিগের বিদিতার্থে সেই রচনা অবিকল নিম্নভাগে প্রকাশ করিলাম।

যথা।

ত্রিপদী।

গণেশাদি রূপ ধর, বন্দ প্রভু স্মরহর,
ধর্ম্ম অর্থ কাম মোক্ষদাতা।
কলিযুগে অবতরী, সত্যপীর নাম ধরি,
প্রণমহ বিধির বিধাতা॥
দ্বিজ, ক্ষত্রি, বৈশ্য, শূদ্র, কলিযুগে ক্রমে ক্ষুদ্র,
যবনে করিতে বলবান।
ফকীর শরীর ধরি, হরি হৈলা অবতরি,
এক বৃক্ষতলে কৈলা স্থান॥
নভ্রমাণ্ দাড়ি গোঁপ, গায় কাঁথা, শিরে টোপ,
হাতে আসা, কাঁধে ঝোলে ঝুলি

তেজঃপুঞ্জ যেন রবি,　　মুখে বাক্য পীর নবি,
নমাজে দর্গার চুমে ধূলি ॥
জাহির কিরূপে হব,　　কারে বা কিরূপে কব,
ভাবেন বৃক্ষের তলে বসি।
ঈশ্বর ইচ্ছায় ক্ষিপ্র,　　বিষ্ণু নামে এক বিপ্র,
সেইখানে উত্তরিল আসি ॥
দীন দেখে দ্বিজবরে,　　সত্যপীর কন তারে,
প্রকাশ করিতে অবতার।
বে সত্য জনারগির,　　সির্ণি বেদে দরপীর,*
পুলকে প্রসাদ খাও তার ॥
দ্বিজ বলে হরি বিনে,　　পুজি নাই অন্য জনে,
কি বলে ফকির দুরাচারী।
ফকিরের অঙ্গে চায়,　　অদ্ভুত দেখিতে পায়,
শঙ্খচক্র গদা পদ্মধারী ॥
সম্ভ্রমে প্রণতি করি　　উঠে দেখে নাহি হরি,
শূন্যে শুনে সির্ণি ইতিহাস।
ক্ষীর, চিনি, আটা, কলা,　　পান, গুয়া, পুষ্পমালা,
মোকাম পিঠের পরে বাস ॥
[ ৮ ] দ্বিজ আসি নিজালয়,　　আনি দ্রব্য সমুদয়,
নিবেদন কৈল সত্য নামে।
পূজার প্রসাদ গুণে,　　ধন্য হৈল ত্রিভুবনে,
অন্তে গেলা শ্রীনিবাস ধামে ॥
দ্বিজ স্থানে ভেদ পেয়ে,　　সাতজন কাটুরিয়ে,
সির্ণি দিয়ে পূজে সত্যপীর।
দুঃখ তিমিরের রবি,　　সকল বিদ্যায় কবি,
অন্তে পেলে অনন্ত শরীর ॥
সদানন্দ নামে বেণে,　　সত্যপীরে সির্ণি মেনে,
কন্যা হেতু করিল কামনা।

---

*এই বঙ্গভাষা মিশ্রিত পারস্য ভাষা ভূষিত পদের মর্ম্ম মর্ম্মজ্ঞ জনেরা গ্রহণ করিবেন।

ঈশ্বর ইচ্ছায় সার, জন্মিল দুহিতা তার,
চন্দ্রমুখী চঞ্চল নয়না॥
কাদম্ব কোদর স্থূলা, কাদম্বিনী সুকোমলা,
চন্দ্রমুখী চন্দ্রকলা নাম।
হাসে হেরে যার পানে, ধৈরজ কি তার প্রাণে
কামিনী কামনা করে কাম
কন্যা দেখি রূপযুত, আনিয়া বণিক সুত,
বিবাহ দিলেক সদাগর।
দম্পতির মনোমত, কে জানে কৌতুক কত,
এক তনু নাগরী নাগর॥
সদাগর মত্ত ধনে, সির্ণি নাহি পড়ে মনে,
সজামাতা সাজিল পাটন।
বাজে কাড়া দামা শিঙ্গা, বাতগামি সাত ডিঙ্গা,
দুর্গদেশে দিল দরশন॥
সত্যপীর ক্রোধ মন, রাজভাণ্ডারের ধন,
সাধুর নৌকায় থরে থরে।
দৈবে দেখে রাজবলে, কোটাল প্রভাতে চলে,
লোত্‌ পেয়ে বাঁধে সদাগরে
মৃত্যু হৈতে আয়ু রাখে, বেড়ি পায় বন্দি থাকে,
মেগে খায় লায়ের নফর।
যৌবনে প্রবাসে পতি, কাল নিত্য চাহে রতি,
সাধু কন্যা হইল ফাঁপর।
ভেদ পেয়ে দ্বিজ স্থানে, সত্যপীরে সির্ণিমানে,
চন্দ্রকলা কান্তের কামনা
প্রত্যুষে ফকির রূপ, স্বপনে দেখিয়া ভূপ,
ছেড়ে দিলা সাধু দুই জনা॥
সাত গুণ ধন লয়ে, সাধু চলে নৌকা বেয়ে,
প্রভু পথে হইলা ফকির।
তথাপি নির্ব্বোধ সাধু, চিনিতে না পারে বিধু,
ক্রোধে ধন হৈল সব নীর

বিস্তর করিয়া স্তুতি, পুন পেলে অব্যাহতি,
নৌকায় পূরিল গিয়া ধন।
অব্যাহতি পেয়ে তনু, ডিঙ্গা বেয়ে যায় পুনু,
নিজদেশে দিল দরশন।
নিজদেশে উত্তরিল, সাধু কন্যা বার্ত্তা পেল,
স্বামিরে দেখিতে বেগে ধায়
প্রসাদ সিরুণী হাতে, ফেলে যায় পথে পথে,
লাফানে, তা পানে নাহি চায়
সত্যপীর ক্রোধভরে, সাধুর জামাতা মরে,
ক্রোন্দন করয়ে চন্দ্রকলা।
ওরে বিধি, হায় হায়!— এ যৌবন বৃথা যায়,
যেন রতি কামের অবলা॥
[ ৯ ] ডুবিয়া মরিব জলে, থাকিব স্বামির কোলে,
হেন কালে হৈল দৈববাণী।
সির্ণি ফেলাইয়া আলি, পুন গিয়া খাও তুলি,
পাবে পতি না কাঁদিও ধনী
উপদেশ পেয়ে ধেয়ে, সির্ণি কুড়াইয়ে খেয়ে,
মৃত পতি বাঁচাইলে প্রাণে।
জামাতার মুখ দেখি, সদাগর হৈল সুখী,
সিরিণী করিল সাবধানে॥
এ তিন জনার কথা পাচালী প্রবন্ধে গাঁথা
বুদ্ধি রূপ কৈলা নানা জনা
দেবানন্দপুর গ্রাম, দেবের আনন্দ ধাম,
হীরারাম রায়ের বাসনা॥
ভারত ব্রাহ্মণ কয়, দয়া কর মহাশয়,
নায়কেরে গোষ্টির সহিত॥
ব্রত কথা সাঙ্গ হলো, সবে হরি হরি বলো
দোষ ক্ষম যতেক পণ্ডিত॥

এই কবিতা যৎকালে রচনা করেন তৎকালে ভারতের বয়স পঞ্চদশ বৎসরের অধিক হয় নাই। যদিও এতম্মধ্যে কোন কোন স্থানে মিলের কিঞ্চিৎ

দোষ আছে, কিন্তু গুণাকরের এদোষ দোষের মধ্যেই ধর্ত্তব্য হইতে পারে না,—কারণ একে বয়সের স্বল্পতা এবং সময়ের স্বল্পতা, তাহাতে আবার এই রচনা প্রথম রচনা—ইনি সর্ব্বশেষে যে সকল গ্রন্থ বিরচন করেন তাহার তুলনা প্রায় দেখিতে পাই না।

উল্লেখিত ব্রত কথা ব্যতিরেকে চৌপদীচ্ছন্দে আর একটি কথা, রচনা করেন।—লেখকের লেখার দোষে তাহার স্থানে স্থানে অতিশয় প্রমাদ ঘটিয়াছে। কতক পারস্য, কতক বাঙ্গালা ও কতক সংস্কৃত "সাত নকলে আসল খাস্ত" তাহাই হইয়াছে। কোন কোন পদের চারি পাঁচটা কথাই নাই, সুতরাং অর্থ সংগ্রহ করা অতিশয় কঠিন হইয়াছে।—কি করি, উপায় নাই, আর একখানা হাতের লেখা পাইলে ঐক্য করিয়া দেখা যাইত।—যাহা হউক, বহুকষ্টে যাহা সংগ্রহ করিয়াছি তাহাই নিম্নভাগে প্রক [ ১০ ] টন করিলাম, সকলে অভিনিবেশ পূর্ব্বক অবলোকন করুন।

যথা।

চৌপদী।

শুন সবে এক চিত. সত্যপীর গুণ গীত,
দুই লোকে পাবে প্রীত, সিদ্ধ মনস্কামনা।
গণেশাদি দেবগণ, বন্দ সত্য নারায়ণ,
সিদ্ধ দেহ অনুক্ষণ, যার যেই ভাবনা॥
কলির প্রথমে হরি, ফকির শরীর ধরি,
অবনীতে অবতরি, হরিবারে যন্ত্রণা।
দ্বিতীয়েতে বিষ্ণু নামে, দরিদ্র দ্বিজের ধামে,
ধর্ম্ম, অর্থ, মোক্ষ, কামে, দানে কৈল মন্ত্রণা॥
ব্রাহ্মণ ভিক্ষায় যায়, প্রভু দেখা দিলা তায়,
হইয়া ফকির কায়, মুখে দিব্য দাড়ি রে।
গায়ে কাঁথা শিরে টোপ, গলে ছেলি, মুখে গোঁপ,
ঝুলিতে ঝুলিছে খোপ, হাতে আশাবাড়ি রে॥
সেলাম্ হামারা পাড়ে, ধুপ্‌মে তোম্ কাহে খাড়ে,
পেরেসান্ দেখে বড়ে, মেরে বাৎ ধরতো।
সিণি বেদে পির বা, সভি হাম্‌ছো মিরবা,
মোকামে জাহির বা, দরব্ হস্ত তপতো॥

বিষ্ণু মূর্ত্তি দেখি দ্বিজ, নিবাসে আসিয়া নিজ,
পূজিল গরুড়ধ্বজ, সির্ণি দিয়া বিহিতে।
দেখিয়া বিপ্রের ধন, ঘরে ঘরে সর্ব্বজন,
পূজে সত্যনারায়ণ, খ্যাতি হৈল ক্ষিতিতে॥
চতুর্থে উৎকট কষ্ট, কাটুরের হৈল নষ্ট,
[১১] জগতে হইল শ্রেষ্ঠ, সৃষ্টি কৈল পালনা।
সত্যপীর গুণ গেয়ে, মন মত ধন পেয়ে,
সিরণি প্রসাদ খেয়ে, সিদ্ধি করে বাসনা॥
সদানন্দ নামে বেণে, সত্যপীরে সির্ণি মেনে,
পঞ্চমে পাইল কন্যা, চন্দ্রকলা নামেতে।
কি কব তাহার ছাঁদ, কাম ধরিবার ফাঁদ,
মুখখানি পূর্ণ চাঁদ, জিত রতি কামেতে॥
বর আনি নীলাম্বর, রূপে গুণে মনোহর,
সদানন্দ সদাগর কন্যা দিল দানেতে।
চন্দ্রকলা নিকেতনে, সত্যদেবে পূজা মানে,
সত্যদেব ভাবি মনে, সদা থাকে ধ্যানেতে॥
কন্যার বিবাহ দিয়ে, জামাতারে সঙ্গে নিয়ে,
সিরিণি বিস্মৃত হোয়ে, পাটনেতে চলিল।
পীর ক্রোধ করে তায়, ধরাপড়ে চোর দায়,
গলে ডোর বেড়ি পায়, কারাগারে রহিল॥
এ সব প্রকার ষষ্ঠে, সদাগর মুক্ত কষ্টে,
সপ্তমে সাধুরে দৃষ্টে, পথে কৈল ছলনা।
অষ্টমেতে ঘরে এলো, চন্দ্রকলা বার্ত্তা পেলো,
প্রসাদ খাইতেছিল, ফেলে করে হেলনা॥
জলে ডুবে মরে পতি, উভরায় কাঁদে সতী,
কি হবে আমার গতি প্রভু কোথা গেলে হে।
এ নব যৌবন নিশি, হোয়ে তার পূর্ণ শশি,
কোথা আছ অহর্নিশি, প্রেমাধীনী ফেলে হে॥
যৌবনে প্রভুর কাল, মদন দাহন জ্বাল,
কোকিল কোকিলা কাল, রাখ পদতলে হে।

| | |
|---|---|
| যৌবন প্রফুল্ল ফুল, | কেবল দুঃখের মূল, |
| [১২] খেদে হয় প্রাণাকুল, | ঝাঁপ দিই জলে হে ॥ |
| স্তবে তুষ্ট জগৎকর্ত্তা, | বাঁচাইল তার ভর্ত্তা, |
| সদানন্দ পেয়ে বার্ত্তা, | পূজারম্ভ করিল। |
| ভাঙ্গাইয়া কড়ি টাকা, | সির্ণি কৈল কাঁচা পাকা, |
| যেন শশধর রাকা, | দুই লোকে তরিল ॥ |
| ভরদ্বাজ অবতংস, | ভূপতি রায়ের বংশ, |
| সদাভাবে হত কংস, | ভুরস্থটে বসতি। |
| নরেন্দ্র রায়ের সুত, | ভারত ভারতী যুত, |
| ফুলের মুকুটি খ্যাত, | দ্বিজ পদে সুমতি ॥ |
| দেবের আনন্দ ধাম, | দেবানন্দপুর নাম, |
| তাহে অধিকারী রাম, | রামচন্দ্র মুনসী। |
| ভারতে নরেন্দ্র রায়, | দেশে যার যশ গায়, |
| হোয়ে মোরে কৃপাদায়, | পড়াইল পারসী। |
| সবে কৈল অনুমতি, | সংক্ষেপে করিতে পুঁতি, |
| তেমতি করিয়া গতি, | না করিও দূষণা। |
| গোষ্ঠির সহিত তাঁয়, | হরি হোন্ বরদায়, |
| ব্রতকথা সাঙ্গ পায়, | সনে রুদ্র চৌগুণা ॥” |

এই উভয় গ্রন্থের মধ্যে তিনি কোন্খানি প্রথম বিরচনা করেন তাহা নিশ্চিতরূপে নির্দ্দেশ করিতে পারিলাম না,—কিন্তু অনুমানে এরূপ স্থির হইতেছে যে, ত্রিপদীটিই সর্ব্বাগ্রে রচনা করিয়াছিলেন।—যেহেতু চৌপদীটি ইহার অপেক্ষা অল্পাংশেই উত্তম হইয়াছে। সময়াভাব বশতঃ প্রথমবারের কথা অতি সংক্ষেপেই বর্ণনা করিয়াছেন।—ফলে তিনি দুই জন নায়কের [১৩] আদেশক্রমে দুইখানি পুঁতি দুইবার প্রস্তুত করত পাঠ করিয়াছিলেন তাহাতে কোন সন্দেহ নাই।—বিশেষতঃ চৌপদীচ্ছন্দের গ্রন্থখানির সর্ব্বশেষে ভণিতা স্থলে যেরূপ বর্ষের নির্দ্দেশ হইয়াছে তাহাতে সেই খানিকেই অনুজ বলিয়া ধার্য্য করিতে হইবে।—যথা "সনে রুদ্র চৌগুণা।" এতদ্বারা প্রমাণ হইতেছে ১১৩৪ সালে এই কবিতা রচিত হয়।—সুতরাং তৎকালে ভারতের বয়স ১৫ বৎসর উত্তীর্ণ হয় নাই, কারণ শকের সহিত সালের গণনা করাতেই নির্দ্দিষ্ট হইল তিনি বাঙ্গালা ১১১৯ সালে জন্মগ্রহণ করেন। এতদ্রূপ তরুণ বয়সে যে

প্রকার চমৎকার কবিতা শক্তি প্রকাশ করিয়াছেন, এবং সংস্কৃত, পারস্য হিন্দি এবং বঙ্গভাষার যদ্রূপ সংস্কার দর্শাইয়াছেন, ইহাতে তাঁহাকে যথেষ্টই প্রশংসা করিতে হইবে।—জগদীশ্বরের বিশেষ অনুকম্পা ব্যতীত কোন ক্রমেই এরূপ হইবার সম্ভাবনা নাই।

ভারতচন্দ্র রায় পারস্য ভাষায় বিশেষরূপ কৃতবিদ্য হইয়া অনুমান বিংশতি বৎসর বয়ঃক্রম সময়ে বাটী আসিয়া পিতা মাতা ও ভ্রাতা প্রভৃতির সহিত সাক্ষাৎ করিলেন, তাঁহার অগ্রজগণ দেখিলেন, তিনি সংস্কৃত ও পারস্য ভাষায় বিলক্ষণ পারদর্শী হইয়াছেন, তাঁহারা কেহই তাঁহার ন্যায় সদ্বিদ্বান্ ও কীর্ত্তিকুশল হইতে পারেন নাই, অনুজের এতদ্রূপ বিদ্যা ও বিজ্ঞতার পরিচয় প্রাপ্তে তাঁহারা অত্যন্ত সন্তুষ্ট হইয়া কহিলেন "ভাই হে! সংপ্রতি পিতাঠাকুর বর্দ্ধমানেশ্বরের নিকট হইতে [১৪] কিঞ্চিৎ ভূমি ইজারা লইয়াছেন, জগদীশ্বরের কৃপায় এবং কর্ত্তার আশীর্ব্বাদে তুমি সর্ব্বতোভাবে যোগ্য এবং কৃতী হইয়াছ, অতএব এই সময়ে তুমি আমারদিগের এই বিষয়ের "মোক্তার" স্বরূপ হইয়া বর্দ্ধমানে গমন কর, রাজাকে রাজস্ব দিতে যেন বিলম্ব না হয়, এবং রাজদ্বারে যেন কোনরূপ গোলযোগ উপস্থিত না হয়, তুমি উপস্থিত মতে যখন যেরূপ পত্র লিখিবে, আমরা তদনুরূপ কার্য্য করিব।—ভাই! তাহা হইলেই আমারদিগের অন্ন বস্ত্রের আর কোনরূপ ক্লেশ থাকিবে না।" সেই আজ্ঞানুসারে ভারতচন্দ্র বর্দ্ধমানে গমন করত কিছুদিন অবস্থান পূর্ব্বক কার্য্য পরিচালন করেন, এমত সময়ে তাঁহার সহোদরেরা যথা নিয়মে নির্দ্দিষ্ট কালে কর প্রেরণে অক্ষম হইলেন, ইহাতে রাজদরবারে বিবিধ প্রকার গোলযোগ হওয়াতে বর্দ্ধমানাধিপতি সেই ইজারাটী খাসভুক্ত করিয়া লইলেন, এবং ভারত তদ্বিষয়ে আপত্তি উপস্থিত করাতে দুর্ভাগ্য বশতঃ রাজকর্ম্মচারিগণের চক্রান্তরে পড়িয়া কারারুদ্ধ* হইলেন। কিন্তু কারাগারের কঠোর ক্লেশ তাঁহাকে অধিককাল ভোগ করিতে হয় নাই। কারারক্ষকের সহিত তাঁহার কিঞ্চিৎ প্রণয় ছিল, অতিশয় [১৫] কাতর হইয়া বিনয় বাক্যে তাঁহাকে কহিলেন "ও মহাশয়! অমুক অমুক স্থানে খাজানা বাকী আছে, আপনারা লোক পাঠাইয়া আদায় করিয়া লহ, আমাকে এ রূপে বদ্ধ রাখিয়া ব্রহ্মহত্যা করিলে কি ফলোদয় হইবে? এতদ্রূপ

---

*বোধ হয় তৎকালের বর্দ্ধমানাধিপতি পণ্ডিত ও কবিদিগের বিশেষ গৌরব ও সমাদর করিতেন না, অথবা ভারতের যথার্থ কবিত্ব ও পাণ্ডিত্যের পরিচয় প্রাপ্ত হয়েন নাই, ইহা না হইলে এমত মহাত্মা ব্যক্তিকে কারারুদ্ধ করত এতদ্রূপ ক্লেশ প্রদান কেন করিবেন।

বিনয় বচনে প্রসন্ন হইয়া কারাধ্যক্ষ কহিলেন "আমি এই দণ্ডেই তোমাকে গোপনে গোপনে অব্যাহতি প্রদান করিতে পারি, কিন্তু তুমি কোন্ ভাবে কোন্ স্থানে প্রস্থান করিয়া নিস্তার পাইবে, সে বিষয়ের কিছু উপায় স্থির করিয়াছ? এই রাজার অধিকার অনেক দূর পর্য্যন্ত, ইহার মধ্যে তুমি যেখানে থাকিবে সেইখানেই বিপদ ঘটিতে পারে; রাজা ও রাজকর্ম্মচারিরা জানিতে পারিলে ভবিষ্যতে বিস্তর দুরবস্থা করিবেন" ভারত উত্তর করিলেন "আমাকে এই যাতনাযুক্ত কারাভুক্ত দায় হইতে মুক্ত করিলে আমি আর ক্ষণকালের জন্য এ অধিকারের ত্রিসীমানায় বাস করিব না। জলেশ্বর পার হইয়া "মারহাট্টার" অধিকারে গিয়া নিশ্বাস ফেলিব।" কারাপালক অতিশয় দয়ার্দ্রচিত্ত হইয়া রাত্রি কালে অতি প্রচ্ছন্নভাবে তাঁহাকে নিষ্কৃতি দিলেন।

ভারতচন্দ্র "রঘুনাথ" নামক একটি নাপিত ভৃত্য সঙ্গে লইয়া মহারাষ্ট্রীয় অধিকারের প্রধান রাজধানী কটকে আসিয়া "শিবভট্ট" নামক দয়াশীল সুবাদারের আশ্রয় লইলেন, এবং আপনার সমুদয় অবস্থা নিবেদন করিয়া শ্রীশ্রী৺পুরুষোত্তমধামে কিছুদিন বাস করণের প্রার্থনা করিলেন।—সুবেদার তাঁহার প্রতি প্রীতচি[১৬]ত্তে অনুকূল হইয়া কর্ম্মচারি, মঠধারি, ও পাণ্ডা-দিগের উপর এমত আজ্ঞা ঘোষণা করিলেন, যে "ভারতচন্দ্র রায় ও তাহার ভৃত্য যেপর্য্যন্ত শ্রীক্ষেত্রে অধিবাস করিবেন সেপর্য্যন্ত যেন কেহ ইঁহার নিকট কোনরূপ কর গ্রহণ না করে, ইনি বিনাকরে তীর্থবাসী হইবেন, যখন যে মঠে থাকিতে ইচ্ছা করিবেন, তখন সেই মঠে মান পূর্ব্বক স্থান পাইবেন, এবং ইঁহারদিগের আহারের নিমিত্ত প্রতিদিন এক একটি "বলরামী আটকে" প্রদান করিবে, আর বিশেষরূপে সম্মান করিবে।"

ভারত পুরুষোত্তমে গিয়া রাজপ্রসাদে প্রসাদ ভোগ ভোগ করত শ্রীশ্রীভগবান্ শঙ্করাচার্য্যের মঠে বাস পূর্ব্বক শ্রীভাগবত এবং বৈষ্ণব সম্প্রদায়দিগের গ্রন্থ সকল পাঠ করেন, সর্ব্বদাই বৈষ্ণবদিগের সহিত আলাপ করিয়া সুখী হয়েন। বেশ পরিবর্ত্তন করিয়া উদাসীনের ন্যায় গেরুয়া বস্ত্র পরিধান করিলেন, তাঁহার ভৃত্যটিও সেই প্রকার আকার প্রকার ও ভাব ভঙ্গি ধারণ করিয়া চেলা সাজিল, প্রভুটি "মুনি গোঁসাই" হইলেন, দাসটি "বাসুদেব" হইল।

এক দিবস বৈষ্ণবেরা বৃন্দাবনধাম দর্শনের প্রার্থনা করিয়া ভারতের নিকট অভিলাষ প্রকাশ করাতে ভারত তাহাতে সম্মত হইয়া তাঁহারদিগের সমভিব্যাহারী হইতে অত্যন্ত ইচ্ছাকুল হইলেন। পরে সকলে একত্র হইয়া

শ্রীক্ষেত্র হইতে যাত্রা করত পদব্রজে জিলা হুগলির অন্তঃপাতি খানাকুল, কৃষ্ণনগরে আসিয়া উপস্থিত হই-[১৭] লেন, তথাকার শ্রীশ্রী৺গোপীনাথজীর শ্রীমন্দিরে দর্শনার্থ গমন করিয়া দেখিলেন, কীর্ত্তনকারি গায়কেরা "মনোহরসায়ি" কীর্ত্তন করণের অনুষ্ঠান করিতেছেন। সেই দেবমন্দিরে বৈষ্ণবদিগের সহিত একত্রে প্রসাদ পাইয়া কীর্ত্তন শুনিতে বসিলেন। কৃষ্ণ লীলারসামৃত পান পূর্ব্বক তৎকালে গুণাকর কবিবর অতিশয় মুগ্ধ ও আর্দ্র হইয়া প্রেমাশ্রু পাতন করিতে লাগিলেন।

ঐ খানাকুল গ্রামে তাঁহার শালীপতি ভ্রাতার বাটী, রঘুনাথ ভৃত্য তাহা জ্ঞাত ছিল, এখানে ইনি মোহিত হইয়া সংকীর্ত্তন শুনিতেছেন, ও দিগে রঘুনাথ গোপনে গোপনে গ্রামের ভিতর প্রবেশ পূর্ব্বক ভট্টাচার্য্যের ভবনে গিয়া তাঁহার শালী এবং ভায়রাভাইকে বিস্তারিতরূপে সমুদয় বিবরণ অবগত করিল। তচ্ছ্রবণে ভট্টাচার্য্যেরা অনেকেই একত্রে দেবালয়ে আগত হইয়া গান সমাপ্তির পর বিস্তর প্রবোধ দিয়া ভারতচন্দ্রকে আপনারদিগের বাটীতে আনয়ন করত তৎক্ষণাৎ নাপিত ডাকাইয়া দাড়ি গোঁপ ফেলিয়া দিলেন এবং গেরুয়া বস্ত্র পরিত্যাগ করাইয়া উত্তমরূপ ধৌত বস্ত্র পরাইলেন, আর নানা প্রকার অনুরোধ ও উপরোধ দ্বারা তাঁহার মনের ভাব পরিবর্ত্তন করত পুনর্ব্বার সংসার ধর্ম্মে আসক্ত করিলেন, কিন্তু কোনক্রমেই তাঁহার পিতা ও ভ্রাতাদিগের নিকট লইয়া যাইতে পারিলেন না। রায় সেই প্রস্তাবে উত্তর করিলেন "আমি আপনার-দিগের বিশেষ অনুরোধক্রমে তীর্থ ভ্রমণ, যোগ [১৮] সাধন প্রভৃতি ধর্ম্মাচরণ পরিত্যাগ করিয়াছি, কিন্তু যে পর্য্যন্ত বিষয়কর্ম্ম দ্বারা অর্থ উপার্জ্জন করিতে না পারিব সে পর্য্যন্ত কোনক্রমেই গৃহে গমন করিব না।

কয়েক দিবস পরে ভট্টাচার্য্য মহাশয় ভায়রাভাই ভারতকে সঙ্গে লইয়া তাজপুরের পার্শ্বস্থ সারদা গ্রামে স্বীয় শ্বশুর নরোত্তম আচার্য্যের ভবনে গমন করিলেন, আচার্য্য বহুকালের পর "হারানিধি" জামাতাকে প্রাপ্ত হইয়া আহ্লাদ সাগরে নিমগ্ন হইলেন, মহা সমাদর পূর্ব্বক স্নেহের ভাণ্ডার মুক্ত করিলেন। অন্তঃপুরে আনন্দ কোলাহল উত্থিত হইল, প্রতিবাসি ও প্রতিবাসিনী সকলে আহ্লাদচিত্তে দেখিতে আইলেন।—ভারতচন্দ্র বিবাহ বাসর ব্যতীত অপর কোন দিবস আপনার প্রণয়িনী সহধর্ম্মিনীর সহিত আর সাক্ষাৎ করেন নাই, ইহাতে সেই রজনীর সাক্ষাতে পরস্পর উভয়ের মনে যে প্রকার সন্তোষ, প্রেম, ভাব ও আর আর ব্যাপারের উদয় হইল, তাহা কি বাক্যে প্রকাশ করিব স্থির

করিতে পারিলাম না। কয়েক দিবস শ্বশুর সদনে অশেষবিধ আমোদ প্রমোদ করত আপনার স্ত্রীকে কহিলেন "যদি আমার বাবা কিম্বা দাদারা তোমাকে নিতে আসেন, তবে তুমি কোনমতেই সেখানে যেওনা।" এবং শ্বশুরকে কহিলেন "মহাশয়! আপনার কন্যাকে আমারদিগের বাটীতে কখনই পাঠাইয়া দিবেন না, যদবধি আমি অর্থ আনিয়া স্বতন্ত্ররূপে স্বতন্ত্র-স্থানে একখানি বাড়ী প্রস্তুত করিতে না পারি, তদবধি এইখানেই রাখিবেন" এই [১৯] কথা বলিয়া বিদায় লইয়া তিনি তৎস্থান হইতে প্রস্থান করিলেন।

অনন্তর, তিনি ফরাসডাঙ্গায় আসিয়া ফরাসি গবর্ণমেণ্টের দেওয়ান বিখ্যাত ধনাঢ্য ও মান্যবর শ্রোত্রিয় পালধি বংশ্য ইন্দ্রনারায়ণ চৌধুরী (যাঁহার প্রতিষ্ঠিত ইষ্টক-নির্ম্মিত ঘাট অদ্যাবধি ফরাসডাঙ্গার গঙ্গাতীরে শোভা করিতেছে,) তাঁহার নিকট উপস্থিত হইয়া আপনার পরিচয় প্রদান পূর্ব্বক অতিশয় কাতরতা সহকারে নিবেদন করিলেন "মহাশয়! আমি আপনার আশ্রয় লইলাম, শরণাগত হইলাম, যে প্রকারে হউক, সদয় হইয়া আশ্রয় দিয়া আমাকে প্রতিপালন করিতে হইবেক" দেওয়ানজী ভারতের বিদ্যাবুদ্ধির পরিচয় পাইয়া ও পুরাতন ও বর্ত্তমান অবস্থা সকল জানিতে পারিয়া এবং স্তবে অত্যন্ত তুষ্ট হইয়া আশ্বাস বাক্যে সাহস প্রদান পুরঃসর কহিলেন "তুমি অতি যোগ্য ও প্রধান বংশের মনুষ্য, তোমার উপকার করা সর্ব্বতোভাবেই কর্ত্তব্য। ভাল, তুমি এখানে থাকিয়া কিছুদিন অপেক্ষা কর, আমি বিহিত চেষ্টায় রহিলাম, সুযোগ-যুক্ত সময় পাইলে ও কোন বিষয় উপস্থিত হইলে তোমার মঙ্গল সাধনে কখনই সাধ্যের ত্রুটি করিব না" এতদ্রূপ করুণাকর অনুকূল বচনে ভারতচন্দ্রের "মানস মুকুল" আনন্দ মকরন্দভরে প্রফুল্ল হইল। তৎকালে উক্ত চৌধুরী মহাশয়ের জাতি সম্বন্ধীয় কোনরূপ অপবাদ থাকাতে তিনি তাঁহার বাসায় অবস্থান না করিয়া ওলন্দাজ গবর্ণমেণ্টের দেও [২০] য়ান গোন্দলপাড়া নিবাসি ৺রামেশ্বর মুখোপাধ্যায় মহোদয়ের ভবনে থাকিয়া আহারাদি করিতে লাগিলেন, প্রতি দিবস প্রাতে ও সন্ধ্যার সময়ে চৌধুরীবাবুর নিকট আসিয়া "উমেদারি" অর্থাৎ উপাসনা করেন। এই উপাসনা এবং সদ্‌গুণ জন্য উক্ত আশ্রিত জনের প্রতি আশ্রয়দাতার ক্রমশই স্নেহের আধিক্য হইতে লাগিল। কোন এক সময় বিশেষে কথোপকথন করিতে করিতে চৌধুরী কহিলেন "ভারত! আমি তোমাকে ফরাসির ঘরে এখনি একটা কর্ম্ম করিয়া দিতে পারি, কিন্তু তাহাতে তোমার কিছুমাত্র সুখোদয় হইবে না, কারণ গুণের গৌরব গোপন থাকিবে।

আমি তোমার নিমিত্ত একটা প্রধান উপায় স্থির করিয়াছি, নবদ্বীপের অধিরাজ কৃষ্ণচন্দ্র রায়ের সহিত আমার বিশেষ বন্ধুত্ব আছে, তিনি দুই চারি লক্ষ টাকা কর্জ্জ করিবার নিমিত্ত মধ্যে মধ্যে আমার নিকট আসিয়া থাকেন, তিনি এবারে যখন আসিবেন, তখন আমি তোমাকে তাহার নিকট সমর্পণ করিয়া দিব, তুমি যেমন গুণি ব্যক্তি, তিনি সেইরূপ গুণগ্রাহক, সেই স্থান তোমার পক্ষে যথার্থরূপ উপযুক্ত স্থান বটে, এই বচনে ভারতচন্দ্র বারিদ-বদন-বিনির্গত-বারিবিন্দু পতন-প্রত্যাশী চাতকের ন্যায় মহারাজের আগমনের প্রতি প্রতিক্ষণ প্রতীক্ষণ করিতে লাগিলেন, এক দিবস প্রাতে তিনি চৌধুরীর সভায় বসিয়া আছেন, এমত কালে দৈবাৎ পাতঃস্মরণীয় [ প্রাতঃস্মরণীয় ] মহারাজ কৃষ্ণচন্দ্র রায় তথায় শুভাগমন করিলেন। চৌধুরী মহাশয় গাত্রোত্থান পূর্ব্বক যথাযোগ্য [ ২১ ] সম্মান সহযোগে রাজাকে আসনারূঢ় করত অশেষ প্রকার সদালাপ সমাপনানন্তর কহিলেন "মহারাজ! আমার একটি নিবেদন আছে, এই ভারতচন্দ্র আমার অতি আত্মীয় ব্যক্তি, ইনি অমুক অমুকের সন্তান, সংস্কৃত জানেন, পারস্য জানেন, কবিতাশক্তি ভাল আছে, অধুনা দীনাবস্থায় অতিশয় ক্লেশ পাইতেছেন, যাহাতে প্রতিপালিত হয়েন এমত অনুগ্রহ বিতরণ করিতে আজ্ঞা হউক"—মহারাজ তাহাতে অঙ্গীকৃত হইয়া কহিলেন "আমি এইক্ষণে কলিকাতায় চলিলাম, কালী দর্শন করিয়া কালীঘাট হইতে কৃষ্ণনগর রাজধানীতে প্রত্যাগত হইলে ইনি যেন তথায় গিয়া আমার সহিত সাক্ষাৎ করেন।"

রাজা কৃষ্ণচন্দ্র কলিকাতা হইতে কৃষ্ণনগরে গমন করিলে পর ভারতচন্দ্র তথায় গিয়া তাঁহার সহিত সাক্ষাৎ করিলেন। রাজা তাঁহাকে পাইয়া পরিতুষ্ট হইয়া ৪০ টাকা মাসিক বেতন নির্দ্দিষ্ট করত বাসা প্রদান করিলেন এবং কহিলেন "তুমি প্রতিদিন প্রাতে ও সন্ধ্যার পর আসিয়া আমার সহিত সাক্ষাৎ করিবা"—তিনি তদনুসারে তন্নগরে থাকিয়া প্রত্যহ নিয়মিত সময়ে রাজসভায় উপস্থিত হন, এবং মধ্যে মধ্যে দুই একটি কবিতা রচনা করিয়া রাজাকে দেখান, নবদ্বীপাধিপতি প্রফুল্লিত হইয়া কবি-শ্রেষ্ঠ ভারতচন্দ্রকে "গুণাকর" উপাধি প্রদান করত আজ্ঞা করিলেন "ভারত! তোমার প্রণীত কবিতায় আমার মনে অত্যন্ত প্রীতি জন্মিয়াছে, কিন্তু আমি [২২] এবম্প্রকার ক্ষুদ্র ক্ষুদ্র পদ্য শুনিতে ইচ্ছা করি না" ভারত বলিলেন "মহারাজ! কিরূপ রচনা করিতে অনুমতি করেন" রাজা কহিলেন "মুকুন্দরাম চক্রবর্ত্তী (যিনি কবিকঙ্কণ নামে বিখ্যাত ছিলেন,) তিনি যে প্রণালীক্রমে ভাষা কবিতায় "চণ্ডী"

রচিয়াছিলেন, তুমি সেই পদ্ধতিক্রমে "অন্নদামঙ্গল" পুস্তক প্রস্তুত কর" সেই আজ্ঞা পালন পূর্ব্বক কবিকেশরী অন্নদামঙ্গল বর্ণনা করিতে আরম্ভ করিলেন। একজন ব্রাহ্মণ লেখকরূপে নিযুক্ত হইয়া তৎসমুদয় লিখিতে লাগিলেন, এবং নীলমণি সমাদার নামক একজন গায়ক সেই সকল "পালা" ভুক্ত গীতের সুর রাগ এবং পাঁচালী শিক্ষা করিয়া প্রতিদিন গান করিতে লাগিলেন। রচনা সমাধার পূর্ব্বে রাজা তদ্দৃষ্টে অনির্ব্বচনীয় সন্তোষ-পরবশ হইয়া কহিলেন "বিদ্যাসুন্দরের উপাখ্যান সংক্ষেপে বর্ণনা করত ইহার সহিত সংযোগ করিতে হইবে" পরে তিনি অতি কৌশলে বিদ্যাসুন্দর রচনা করিয়া রাজাকে দেখাইলেন। নৃপতি তদ্দর্শনে আহ্লাদ রাখিবার স্থান প্রাপ্ত হইলেন না। ঐ অন্নদামঙ্গল এবং বিদ্যাসুন্দরের গুণের ব্যাখ্যা আমি কি করিব? তাহার উপমার স্থল নাই বলিলেই হয়, এই ভারতে ভারতের ভারতীর ন্যায় ভারতের ভারতী সমাদৃত ও প্রচলিত হইয়াছে। —এই চারু গ্রন্থের পর "রসমঞ্জরী" রচনা করেন, তাহাও সর্ব্বপ্রকারে উৎকৃষ্ট হইয়াছে। অন্নদামঙ্গল, বিদ্যাসুন্দর, ও ভবানন্দ মজুমদারের পালা এ তিন একি পুস্তক, কেবল রসমঞ্জরী খানি স্বতন্ত্র।

[২৩] পাণ্ডিত্য এবং কবিত্ব গুণে রায় গুণাকর ভারতচন্দ্র নৃপেন্দ্র কৃষ্ণচন্দ্র রায় বাহাদুরের অতিশয় প্রিয় সভাসদ রূপে গণ্য হইলেন। এই ভাবে কিছুদিন গত হইতে হইতে রাজা এক দিবস জিজ্ঞাসা করিলেন "তুমি এখানে রহিয়াছ, তোমার পরিবার কোথায়? তুমি বাটীর তত্ত্বাবধারণ কর কি না?" ভারত কহিলেন "আমার স্ত্রী আমার শ্বশুরালয়ে আছেন, ভ্রাতাদিগের সহিত আমার তাদৃশ সদ্ভাব নাই, এজন্য বাটী যাইবার অভিলাষ নাই, গঙ্গা তীরে কিঞ্চিৎ স্থান পাইলে স্বতন্ত্র একখানি বাড়ী প্রস্তুত করিয়া তথায় পরিবার লইয়া স্বচ্ছন্দে বাস ও সংসারধর্ম্ম করিতে পারি।" রাজা কহিলেন "নবদ্বীপ হইতে কলিকাতা পর্য্যন্ত আমার অধিকার মধ্যে কোন্ স্থানে তোমার বাস করিতে ইচ্ছা হয়?" কবি কহিলেন "ইন্দ্রনারায়ণ চৌধুরী মহাশয়ের কৃপায় আমি কল্পতরুর আশ্রয় প্রাপ্ত হইয়াছি, অতএব তাঁহার বাটীর নিকটে হইলেই ভাল হয়, যেহেতু তাঁহার সহিত সর্ব্বদাই সাক্ষাৎ করিতে পারি।" রাজা কহিলেন "তবে তুমি "মূলাযোড়ে" গিয়া বসতি কর।" ভারত কহিলেন "যে আজ্ঞা মহারাজ, ঐ স্থানটিই আমার অত্যন্ত মনোনীত হইয়াছে।" পরে উল্লেখিত পণ্ডিত ও কবিপ্রতিপালক বিদ্যানুরাগ নরবর নৃপবর ভারতকে বাটীর নিমিত্ত

১০০ এক শত টাকা এবং ৬০০ টাকা বার্ষিক রাজস্ব নির্দ্দেশ পূর্ব্বক মূলাযোড়-খানি ইজারা দিলেন।

ভারত সেই টাকা এবং ইজারার সনন্দ লইয়া শ্বশু[২৪] রালয়ে গিয়া ভার্য্যাকে মূলাযোড়ে আনয়ন করত প্রথমে তথাকার ঘোষাল মহাশয়দিগের ভবনে একটি ঘর লইয়া কিছুদিন তাহারি মধ্যে বাস করিলেন, পরে নূতন নিকেতন নির্ম্মাণ পূর্ব্বক যথারীতিক্রমে অনুষ্ঠান করিয়া তন্মধ্যে প্রবেশ করিলেন।—তাঁহার পিতা নরেন্দ্রনারায়ণ এই সমাচার প্রাপ্ত হইয়া পুত্রগণকে কহিলেন "ভারত মূলাযোড়ে গঙ্গাতীরে বাড়ী করিয়াছে, আমার প্রাচীন শরীর, এই বৃদ্ধ বয়সে গঙ্গাহীন দেশে বাস করা কর্ত্তব্য হয় না" এই বলিয়া তিনি মূলাযোড়ে আগমন করিলেন, এবং এখানে অল্পকাল বাস করিয়াই তিনি লোকান্তরিত হইলেন। পিতার আদ্য শ্রাদ্ধ সম্পন্ন হইলে রায় গুণাকর পুনর্ব্বার কৃষ্ণনগরে গিয়া কিয়ৎকাল বাস করত নিম্ন প্রকাশিত বসন্ত ও বর্ষা বর্ণনা এবং আর আর কবিতা রচনা করেন। এই সকল পদ্য অদ্য পর্য্যন্ত মুদ্রিত ও প্রচারিত হয় নাই।

যথা।

## বসন্তবর্ণনা।

চৌপদী।

ভাল ছিল শীতকাল, সেতো কামানল জাল,
হৃদয় সহিত শাল, এবে হোলো দুরন্ত।
না ছিল কোকিল শব্দ, ভ্রমর আছিল জব্দ,
উত্তরে বাতাসে স্তব্ধ, বৃক্ষ ছিল জীবন্ত॥
এবে বায়ু সাপেখেকো, ভুবন করিল ভেকো,
কেবল কামের ডেকো, সঙ্গে লোয়ে সামন্ত।
[২৫] অনঙ্গেরে অঙ্গ দিলি, শুষ্ক কাষ্ঠ মুঞ্জরিলি,
ভারতেরে ভুলাইলি আ, আরে বসন্ত॥

## বর্ষাবর্ণনা।

চৌপদী।

প্রথমেতে জ্যৈষ্ঠ মাস, নিদাঘের পরকাশ,
কৃষ্ণনগরেতে বাস, গেল এক বর্ষা।

শরদে অম্বিকা পূজা, রাজঘরে দশভূজা,
দেখিনু মৈনাকানুজা, জগতের হর্ষা ॥
হিম শীত তার পর, শীর্ণ করে কলেবর,
পুণ্যাবাদে যাব ঘর, সেই ছিল ভর্সা।
বসন্ত নিদাঘ শেষ, পুন তোর পরবেশ,
ভারত না গেল দেশ, আ, আরে বর্ষা ॥ ১

---

ভুবনে করিল তূর্ণ, নদ নদী পরিপূর্ণ,
বিরহিনী বেশ চূর্ণ, ভাবিয়া অভর্সা।
বিদ্যুতের চক্‌মকি, ডাহুকের মক্‌মকি,
কামানল ধক্‌ধকি, বড় হৈল কর্ষা ॥
ময়ূর ময়ূরী নাচে, চাতকিনী পিউ যাচে,
আর কি বিরহী বাঁচে, বুঝিনু নিষ্কর্ষা।
ভারতের দুঃখমূল, কেবল হৃদয়ে শূল,
ফুটালি কদম্বফুল, আ, আরে বর্ষা ॥ ২

পরন্তু কৃষ্ণ রাধিকার প্রণয় ঘটিত ব্যঙ্গছলে রাজসভাসদ কোন ব্যক্তির উপর কটাক্ষ করিয়া উক্তিভেদের [২৬] যে দুইটি কবিতা প্রকাশ করেন তাহা পত্রস্থ করিলাম সকলে দর্শন করুন।

যথা।

কৃষ্ণের উক্তি।

চৌপদী।

বয়স আমার অল্প, নাহি জানি রস কল্প,
তুমি দেখাইয়া তল্প, জাগাইলা যামী।
ননী ছানা খাওয়াইয়া, রসরঙ্গ শিখাইয়া,
অঙ্গ ভঙ্গ দেখাইয়া, তুমি কৈলা কামী ॥
তুমি বৃষভানু সুতা, অশেষ চাতুরী যুতা,
তোমার ননদীপুতা, সব জানি আমি।
আগে হানি নেত্র বাণ, কাড়িয়া লইলে প্রাণ,
এখন্ কর অভিমান, আ, আরে মামী ॥

এইস্থলে পুনর্ব্বার একটী কথা লিখিতে হইল, আখড়াই গাহনায় ভাঙ্গা ও তালকাটা কত দোষ তাহা সকলেই বিবেচনা করুন। সালিস মহাশয়েরা সংগীত বিদ্যায় অত্যন্ত নিপুণ, অদ্বিতীয় বলিলেও হয়,—তাঁহারা ভাঙ্গার শালিসি কি করিলেন এবং খেউড়ের এই উত্তরকে কি সদুত্তর বিবেচনা করিলেন? এবং সখী সংবাদ দুটির কি যথার্থ উত্তর হইয়াছিল?

মাথার মণি রত্ন হইয়া রত্নের গুণ প্রকাশ করিলেই ভাল হয়। যত্নের ধন রত্নের মহিমা আমি বিশেষ জানি, তবে ফণির মস্তকে মণি স্থাপিত হইলে কিঞ্চিৎ ভয় করিতে হয়।

শিবের মুখে শিবের ধ্বনি ব্যক্ত হইলে জীবের পক্ষে অশিবের ব্যাপার কি হইতে পারে? তবে শিব ভোলানাথ, ইহাতে যাহা হইক।

বাগবাজারের দলের সখীসংবাদের প্রথম গীত।

মহড়া।

কৃষ্ণ কৃষ্ণময় হলো ব্রজে সকলে।

কৃষ্ণরূপ ভেবে কৃষ্ণরূপ, একি রূপ, অপরূপ, হয়ে যতনে কৃষ্ণপক্ষ, দিবসে কৃষ্ণ পক্ষ, কৃষ্ণ হে রাধায় কৃষ্ণ করিলে॥

এ সময় কোথা রহিলে।

জিনি কমলিনী, ব্রজের কমলিনী।

আহা শ্রীমতী কিশোরীর, হইল কি শরীর, তারে করিলে কালা, কালী কুরূপিনী॥

রাধা যেন রাধা নয়।

শ্রীরাধার সে আকার. নাহি আর, চেনা ভার, আহা তার, হাহাকার প্রাণে নাহি সয়॥

শ্রীমুখ কমল ভাসে কমলে।

চিতেন।

কে সব কে শব দেখ, শ্যাম শ্যাম হে বিরহে তোমার।

সুখ বৃন্দাবন, শ্মশান সম, কৃষ্ণ হে সবাকার শবাকার॥

যেন শব সবে, সব সনে সবে।

ভাবে ভাবিয়ে পরিণাম, করিছে হরি নাম দহে শুধু প্রাণ মধুর কৃষ্ণ রবে রবে।

তোমা বিনে গোকুলে।

প্রতিকূল অনুকূল, শোকাকুল, উভয় কূল, গোপকুল, গোপীকুল ভাসে অকূলে॥

হা কৃষ্ণ বলেও কাঁদে কুটিলে।

---

যোড়াসাঁকোর দলের প্রথম সখীসংবাদের উত্তর গীত।

মহড়া।

ওগো ·য়ী শ্রীমতী তোমার ভাব দেখে হয়েছি বিস্ময়।

বাজায় শ্যাম গুণধাম, তোমার নাম বাঁশিতে,

তুমি মন দিলে শ্যামের ঠাঁই, শ্যামের মন নিলে রাই, তার সনে তোমার বিচ্ছেদ বিচ্ছেদ নয়॥

চিতেন।

শ্রীকৃষ্ণ বিচ্ছেদে, খেদে, কেন শোকাকুল।

গোপকুল, আর গোপীকুল, মিছে ভাবিয়ে আকুল॥

আমরা জানি শ্যামের মন, কৃষ্ণ ছাড়া নহে এই শ্রীবৃন্দাবন।

হলে কি জন্যে এত উচাটন॥

শ্যাম অঙ্গ, আর রাই অঙ্গ, আমরা জানি এক অঙ্গ, সে প্রেম হবে ভঙ্গ, মনে নাহি লাগে।

মিছে ভাব অনুরাগে॥

প্রেমডোরে বান্ধা কৃষ্ণ রসময়।

অন্তরা।

আমরা সঙ্গিনী তোমার।

তোমার সকল জানি কেন ভুলাও গো আর। তুমি গোলকেশ্বরী মূলাধার॥

রাধাকৃষ্ণ দুটি নাম, নামের অগ্রে তোমার নাম, এত মান দিয়াছেন, শ্যাম তোমায় ভালবেসে।

সে ভাবে অভাব ঘটিবে কিসে॥

এ ভাবে বিচ্ছেদ কে করে প্রত্যয়।

---

বাগবাজারের দলের সখীসংবাদের
দ্বিতীয় অর্থাৎ পাল্টা গীত।

মহড়া।

কৃষ্ণ কৃষ্ণ নাম কোরে আমরা ত্যজি প্রাণ।

এ সময়, দীন দয়াময়, ধর রূপ মনোময়, ভবের ভরসা তুমি হরি, তব রূপ ধ্যানে মরি, প্রাণান্তে পদপ্রান্তে, দিও স্থান॥

দেখা দেও করুণা নিধান।

দুঃখে প্রাণে মরি, নাহি ভাবি হরি।

এই ভাবনা অন্তরে, কলঙ্ক সাগরে, পাছে ডুবে হে হরি, হরি নামের তরি॥

রাধা শ্যাম যুগল নাই।

রাধা শ্যাম যুগল নাম, মোক্ষধাম, তাহে বাম, এখন শ্যাম জপি নাম, কুবুজা কানাই॥

দুই বাঁকায় কর সখা পরিত্রাণ।

চিতেন।

জীবনে জীবন ত্যজি, শ্যাম শ্যাম হে কৃষ্ণ প্রণয়ে।

ওহে নিদয় শ্যাম, সদয় হয়ে গোপিকার উদয় হও হৃদয়ে॥

কোথা প্রাণহরি, আমরা প্রাণ হরি।

বাঁকা ত্রিভঙ্গ ভঙ্গিঠাম, জন্মের শোধ হেরি শ্যাম, ভব জলধি তরি, দেহ পদ তরি॥

প্রাণের আশা নাহি আর।

সবিশেষ সদা দ্বেষ, কৃপালেশ করে শেষ, হৃষীকেশ ব্রজের বেশ, দেখাও একবার॥

কর আজ্ মরণকালে চরণ দান।

---

যাড়াসাঁকোর দলের দ্বিতীয় সখী সংবাদের উত্তর গীত।

মহড়া।

তোমার বিচ্ছেদ জ্বালা রবেনা, খেদে খেদে ত্যজনা ত্যজনা পরাণ।

ব্রজধাম, সুখধাম, নিত্যধাম জাননা।

তোমরা অবলা কুলবালা, হইওনা উতলা, সময়ে শ্রীচরণে পাবে স্থান॥

চিতেন।

জীবন ত্যজনা খেদে, মলে কি হবে।

দুদিন পরে পাবে প্রাণেশ্বর ব্রজে, প্রাণ জুড়াবে ॥

[৩] যাবে বিচ্ছেদ যন্ত্রণা, মিছে আকুল হয়ে দুকূল হারাইওনা, পাবে ব্রজের ধন ব্রজে, ভেবোনা।

ধড়া চূড়া পীতাম্বর, পোরে বাঁকা বংশীধর, নয়নেতে নটবর, দেখিবে নিশ্চিন্তে।

যাবে যাবে সব বিচ্ছেদ চিন্তে ॥
ব্রজেতে হবে শীতল তাপিত প্রাণ।

---

বাগবাজারের দলের খেঁউড়ের প্রথম গীত।

মহড়া।

কেন ওরে প্রাণ, প্রাণরে হয়েছ এমন।

কি ভাবেতে ঢল ঢল, কি রসেতে টলটল, তায়, খল খল হাস কি আভাষ,
ওরে প্রাণ প্রাণরে খল খল হাস, কি আভাষ,
আবার ছল ছল দেখি দুনয়ন।

চিতেন।

এসেছি আশাতে পেয়ে দুখ।
সদয় হও, একবার কথা কও, প্রাণরে তুলে বিধুমুখ ॥
হবে প্রেমযাগ, নবরাগ, অনুরাগ দেখি তার।
বল ধনি, কেন মুখের ধ্বনি হয়নাকো প্রচার ॥
ক্ষুধিত অতিথি আমি বঞ্চিত কোরনা।
ওরে প্রাণরে প্রাণ আমার, বঞ্চিত কোরনা ॥
আমায় প্রেম সুধা কর বিতরণ।

---

যোড়াসাঁকোর দলের খেঁউড়ের প্রথম গীতের উত্তর।

মহড়া।

মাগ বলে আমায়, একি দায়, সুপাদ গোছালে।

মস্তরাম বাবাজী হয়ে, আমারে চাও কর্ত্তে বিয়ে, তোমার সোহাগিনী বোন্ ফেলে॥

চিতেন।

ঢল ঢল, টল টল, খল খল হাস।

ছল ছল, কেন চক্ষে জল, শুন তার আভাষ॥

ধোরে অতিথ বেশ্ এলে শেষ, কর্ত্তে প্রেম যাগ।

মাথায় জটা, তায় কপ্নী আঁটা তুলসী বনের বাগ॥

আমি মৌনবতী, নবীনে যুবতী, একি জ্বালা হোলো, কথা কওয়ালে আজ কোন ছলে।

---

বাগবাজারের দলের খেঁউড়ের দ্বিতীয় অর্থাৎ পাল্টা গীত

মহড়া।

মৌনব্রত আজ প্রাণরে ভেঙ্গে গেল প্রাণ।

মৌনবতী রসবতী, হাসিয়ে বলেছ পতি,

সাধের পীরিতি, যুবতী, ওরে প্রাণ, প্রাণরে সাধের পীরিতি, যুবতী,

আমায় বরমালা তবে কর দান।

চিতেন।

বলনা ছলনা কেন আর।

বচনে, গেল এক্ষণে, প্রতিজ্ঞা তোমার॥

ডাকো পুরোহিত, কর হিত, সুবিহিত, হবে যশ।

রব বশে, তোমার নবরসে, কর্‌বো কত যশ॥

যতনে রাখিবো তোমায় হৃদয় নিবাসে,

ওরে প্রাণরে প্রাণ আমার হৃদয় নিবাসে।

যাবে প্রেম সুধা কোরে সুধা পান।

---

**ষোড়াসাঁকোর দলের খেঁউড়ের দ্বিতীয় অর্থাৎ পাল্‌টা গীতের উত্তর।**

মহড়া।

তুম্বনাড়া রোগ, বিষম রোগ, স্বভাব গেল না।

তিলক কুতলি ঝুলি ধরে, তুলসী তলায় বেড়াও ঘুরে, তোমার বোন্‌মেগো নাম ঘুচোল্‌ না॥

চিতেন।

যা বল তা বল আমায় বেজার হব না।
এই আপশোষ, তোমার বোনের দোষ, দেখেও দেখ্‌লে না।
পেট্‌কো মুলুক চাঁদ, পেতে ফাঁদ, বোন্‌কে কল্লে বশ।
জেলের হাঁড়ি, সেই কড়ে রাঁড়ি, জানে কত রস॥

বকা ধার্ম্মিক হয়ে, রয়েছে বসিয়ে ঘরে মজা মেরে, তুমি ধর্ম্ম পানে চাইলে না।

——

# প্রেরিত পত্র*

## [ দুই ]

[৩] সন্দেহ তিমির সন্দোহ দূরীকর শ্রীযুত প্রভাকর প্রকাশক মহাশয় গুণাকরেষু।

শ্রীশ্রী৺কার্ত্তিকেয় পুজোপলক্ষে শ্রীযুত বাবু নবকুমার মল্লিক মহাশয়ের বাটীতে (হাফ আখড়াই) গান হইয়াছিল, তাহাতে বাগবাজার ও যোড়াসাঁকোবাসি দুইদলভুক্ত অনেক ভদ্র সন্তান গান করিয়াছিলেন, এবং সেই গান শ্রবণার্থেও অনেক ভাগ্যবান্ ভদ্র সন্তানের সমাগম হইয়াছিল, উভয় দলেই উচ্চৈঃস্বরে গান করত সজ্জন গণের মনোরঞ্জন করিয়াছিলেন। উভয় দলেরি গলায় মেল এবং যন্ত্রাদির মেল ছিল, বিশেষতঃ যোড়াসাঁকোর দলে এক বালকের ঢোল বাদ্যে মৃদঙ্গের বোল শুনিয়া সকলে চমৎকৃত এবং পরদিবস প্রাতে বাগ্‌বাজার নিবাসীয় দলের বাদ্য বিশারদের বাদ্যে অনেকেই আমোদিত হইয়াছিলেন।

বাগ্‌বাজারীয় দল আসর পাইয়াছিলেন, তাহাতে তাঁহারদিগের সখীসংবাদ গানের যে প্রকার সানুপ্রাস ও শ্রুতি যমক সংযুক্ত বচন রচনা হইয়াছিল তাহা আলোচনা ও বিবেচনা করিয়া গান বিদগ্ধ কে না মুগ্ধ হইয়াছিলেন?

রচকের নাম প্রকাশ নাই, গুপ্ত কিন্তু ঈশ্বরেচ্ছায় গুপ্ত ও অগুপ্ত এবং সুরদাতার নাম যদিও লুপ্ত কিন্তু মোহন সুরে চিত্ত মোহিত হওয়াতে সকলেই মোহন মোহন শব্দোচ্চারণ করিয়াছেন, যোড়াসাঁকোর দলস্থ সকলে ও বাগবাজারীয় দলের বহুকাল বিবেচিত সুরচিত সুমার্জ্জিত সখী সম্বাদ শুনিয়া উপস্থিত মতে যথা [৪] বিহিত সদুত্তর দেওয়াতে তাঁহারা ও প্রশংসিত হইয়াছিলেন, কেহ তাঁহারদিগকে নিন্দিত করেন নাই, বরং দ্রুতকবির কবিশক্তিতে সকলেই তৃপ্তি পাইয়াছিলেন, সখী সংবাদ গানের আভাস মাথুর শ্রীকৃষ্ণ বিরহে গোপীদিগের শ্রীবৃন্দাবনে বিলাপ তাহার যৎকিঞ্চিৎ সে অতি সুমধুর অর্থাৎ পাঠকদিগের নিদর্শনার্থে লিখিতেছি।

"কে সব কে শব দেখ, শ্যাম শ্যাম হে বিরহে তোমার।
সুখ বৃন্দাবন শ্মশান সম কৃষ্ণ হে সবাকার শবাকার॥

---

* সংবাদপ্রভাকর, বুধবার ৮ অগ্রহায়ণ ১২৬১ সাল। ইং ২২ নবেম্বর ১৮৫৪ সাল।—স.

যেন সব সবে, সব সবে শবে, দীন নাথ দীননাথ, ভাবে ভাবিয়া পরিণাম,
করি হে হরি নাম, দেহে শুধু প্রাণ-মধুর কৃষ্ণ রবে রবে॥
তোমা বিনা গোকুলে।
প্রতিকূল অনুকূল শোকাকুল, উভয় কুল, গোপকুল, গোপীকুল, ভাসে অকূলে, হা কৃষ্ণ বোলেও কাঁদে কুটীলে।" ইত্যাদি

এই গানের বাক্‌চাতুর্য্য ও মাধুর্য্য বিচার্য্য হইয়া ভাব বিদগ্ধ সকলে যে বিমুগ্ধ হইবেন ইহাতে আশ্চর্য্য কি?

এ গানের উত্তরে যোড়াসাঁকো নিবাসীয় দলেরাও যে উত্তর তৎক্ষণাৎ রচনা করিয়া দেন তাহাও অতি প্রশংস্য যেহেতুক বচন রচনার যদিও তাদৃশ মাধুর্য্য ও সৌকুমার্য্য না থাকুক কিন্তু কালাপেক্ষা ব্যতিরেকে আশু সদুত্তর দেওয়া হইয়াছে ইহা কেনা স্বীকার করিবেন? সে গানেরো কথা কিঞ্চিৎ লিখিতেছি যথা।

"শ্রীকৃষ্ণ বিচ্ছেদ খেদে কেন শোকাকুল, গোপকুল, আর গোপীকুল, মিছে ভাবিয়া আকুল, আমরা জানি শ্যামের মন, কৃষ্ণ ছাড়া নহে এই বৃন্দাবন, প্রাণ সই ওগো প্রাণ সই।

হোলে কি জন্যে এত উচ্চাটন শ্যাম অঙ্গ আর রাই অঙ্গ (সই প্রাণ সইরে) আমরা জানি একাঙ্গ, সে প্রেমে হবে ভঙ্গ, মনে নাহি লাগে, মিছে ভাব প্রেমে অনুরাগে, প্রেম ডোরে বাঁধা কৃষ্ণ রসময়॥" ইত্যাদি।

এইরূপে দুই সখীসম্বাদের দুই গানের উত্তর প্রতিউত্তর হইলে পরে তদুত্তর মৌনবতীর ভাবে বাগবাজারীয় দলে এক গীত গান করেন সে গানের প্রতিউত্তর অতি সুকঠিন যে হেতুক মৌনবতীর ইতিহাস প্রকাশ আছে, যে মৌনবতী প্রতিজ্ঞা করিয়াছিলেন যে যে ব্যক্তি মৌনব্রত ভঙ্গ করিবেক তাহাকেই মাল্য প্রদান করিবেন তাহাতে মৌনবতীকে উত্তর দিতে হইলেই মৌনাবলম্বন ভঙ্গে হারিতে হয়, অর্থাৎ বিবাহ করিতে হয়, এবং মৌন থাকিলেও গানের উত্তরে নিরুত্তর হওয়াতেও হারি হয়, অতএব এমত উভয় সঙ্কটস্থলে যোড়াসাঁকো নিবাসীয় দলেরা যে সদ্‌যুক্তি ক্রমে ব্যঙ্গোক্তিতে উত্তর দিয়াছিলেন, ইহাতেই তাঁহারদিগের বুদ্ধি চাতুর্য্য ও ভাব মাধুর্য্য মানিতে হইবেক, ফলিতার্থ ঐতিহাসিক গানের আলাপনে ইতিহাসবেত্তা ব্যতিরেকে সর্ব্বসাধারণের বোধ সাধারণতা হেতুক তত্তৎকালে অনেকের ভাব গ্রহণ হয় নাই, কেবল ব্যঙ্গোক্তি শুনিয়া সকলে হাস্য করিয়াছিলেন, সে সকল গানের ভাষায়

অনেক অপভাষ মিলিত আছে, এজন্য তদ্বিস্তার বর্ণনে অশক্ত, যাঁহারা শ্রবণ করিয়াছেন তাঁহারা মন্তরাম বাবাজীর কথায় অবশ্যই মস্ত হইয়া থাকিবেন।

উভয় দলের সঙ্গীত বিচারার্থে মধ্যস্থ দুইজন হইয়াছিলেন, তাঁহারা উভয়ের কোন দলকে ঢোল বাজিতে দেন নাই, উভয়কেই ধন্যরূপে গণ্য করিয়া মান্য করিয়াছিলেন, তথাপি মধ্যস্থের কোন কালে যশ নাই, শুনিতে পাই যে বাগবাজারীয়েরা ঢোল বাজিতে না পাইয়া পক্ষপাতের গোল করিয়াছেন, করুন কিন্তু পক্ষপাত হইয়াছে একথা অপক্ষপাতি কোন ব্যক্তি বলিতে পারিবে না, যেহেতুক উভয় পক্ষের কোন পক্ষেই জিত হইয়াছে এমত বলিয়া মধ্যস্থেরা পাক্ষিকতা প্রকাশ করেন নাই, বরং উভয় পক্ষকেই প্রশংসা করিয়াছিলেন, তবে যোড়াসাঁকো নিবাসীয় দলেরা যে আসর না পাইয়াও তত্তৎকালে গানের উত্তর দিয়াছিলেন এবং স্পষ্ট স্পষ্ট গান করিয়াছিলেন ইহাতে তাঁহারদিগের বচন রচনা বাগবাজারীয় দলের সমান না হওয়াতেও তাঁহারদিগের ন্যূনতা হয় নাই, ইহাই সিদ্ধান্ত করিয়াছিলেন, এ সিদ্ধান্ত কুসিদ্ধান্ত কিম্বা ইহাতে পক্ষপাতের কোন সম্বন্ধ গন্ধ ছিল, এমত বলা যায় না। বিশেষতঃ যে ভদ্র সন্তানের ভবনে এরূপ ভদ্র সন্তানদিগের সমাগম ও গানোদ্যম হইয়াছিল সে নবকুমারবাবুর নৈপুণ্য ও সৌজন্যে কোন অংশে ক্রটি হয় নাই, তাঁহারা উভয় সহোদরে স্ব স্ব বন্ধু সমভিব্যাহারে তাবৎ রাত্রি পরদিন প্রাতঃকালে এক প্রহর বেলা পর্য্যন্ত দণ্ডায়মান এবং চলায়মান ছিলেন, এক দণ্ডও উপবেশন করেন নাই, তাঁহারদিগের সম্বন্ধে কোন পক্ষের পক্ষত সুদূরপরাহত, বরং উভয় পক্ষেরি সপক্ষতা সংপূর্ণ ছিল, অতএব এস্থলে অন্যায় হইয়াছে এমত সন্দেহ করিলেই অন্যায়। কিমধিকং।

কস্যচিদপক্ষপাতিনঃ।
সঙ্গীত সংগ্রাম দর্শিনঃ।

---

## ভারতচন্দ্র

( ১৭০৬—১৬৬০ খ্রী )

ভারতচন্দ্র অতি বিখ্যাত সম্ভ্রান্ত বংশে জন্ম গ্রহণ করেছিলেন। ভারতচন্দ্রের পূর্বপুরুষের বিবরণ স্বর্গীয় দীনেশচন্দ্র ভট্টাচার্য মহাশয় 'ভারতচন্দ্র ও ভুরসুটরাজবংশ' প্রবন্ধে বিস্তৃতভাবে দিয়েছেন।[1]

ভূরিশ্রেষ্ঠ রাজ্য অতি প্রাচীন। রাঢ়ীয় ব্রাহ্মণদের আদি বাসস্থান ছিল এই রাজ্য। বহু পণ্ডিতের বাস ছিল বলেও এর খ্যাতি ছিল। দার্শনিক শ্রীধরাচার্য দশম শতাব্দীতে 'ন্যায়কন্দলী' গ্রন্থের শেষে আত্মপরিচয় দিয়েছেন,

আসীদ্দক্ষিণরাঢ়ায়াং দ্বিজানাং ভূরিকর্মণাং।
ভূরিসৃষ্টিরিতি গ্রামো ভূরিশ্রেষ্ঠিজনাশ্রয়ঃ ॥

জনশ্রুতিমূলক বিবরণ থেকে জানা যায় স্থানীয় সামন্তরাজা শনিভাঙ্গড়কে পরাজিত করে চতুরানন নিয়োগী ভুরশুট রাজ্য দখল করেন। চতুরাননের দৌহিত্র কৃষ্ণ রায়কেই ভুরশুট রাজ্যের প্রতিষ্ঠাতা ধরা হয়। কৃষ্ণ রায় ছিলেন মহাকবি কৃত্তিবাসের বংশজাত। চতুর্দশ কিংবা পঞ্চদশ শতাব্দীতে কৃষ্ণ রায় রাজবংশের প্রতিষ্ঠা করলেন। কৃষ্ণ রায়ের তিন পুত্র,—বসন্ত রায়, মহেন্দ্র রায় এবং মুকুট রায় ভুরশুট রাজ্যের তিনটি গড়ে তিনটি রাজবংশের প্রতিষ্ঠা করেন যথাক্রমে গড় ভবানীপুরে, গড় পাণ্ডুয়ায় ( বা পেঁড়োয় ) এবং গড় দোগাছিয়ায়। গড় ভবানীপুরের বংশেই বিখ্যাত প্রতাপনারায়ণের জন্ম। ভারতচন্দ্র রসমঞ্জরীতে এঁর উল্লেখ করেছেন। প্রতাপনারায়ণ কৃষ্ণ রায়ের প্রপৌত্র। তাঁর সভাসদ ছিলেন ভরত মল্লিক, যিনি 'চন্দ্রপ্রভা' নামে বিখ্যাত কুলশাস্ত্র রচনা করেছিলেন। দীনেশ ভট্টাচার্য বলেন "১৬৫০—৮৫ খ্রীঃ মধ্যে ভরত মল্লিক ও রাজা প্রতাপনারায়ণকে নিঃসন্দেহে স্থাপন করা যায়।"

দ্বিতীয় রাজ্য পেঁড়ো সমগ্র ভুরশুট রাজ্যের দু' আনা অংশ মাত্র ছিল। এই বংশেই জন্ম গ্রহণ করেছিলেন ভারতচন্দ্র। ভুরশুট রাজবংশের প্রতিষ্ঠাতা রাজা কৃষ্ণ রায়ের দ্বিতীয় শাখায় ভূপতি রায়ের প্রপৌত্র সদাশিব রায়ের পৌত্র ও নরেন্দ্র রায়ের কনিষ্ঠ পুত্র ছিলেন ভারতচন্দ্র। লছমী-

---

১ বঙ্গীয় সাহিত্য পরিষৎ পত্রিকা, ১৮ ভাগ পৃ ১৮৯—২০০

নারায়ণ (বা লছিরনারায়ণ) তখন ভুরশুটের বৃহত্তম ও প্রধান গড় ভবানীপুরের রাজা। বর্ধমানের রাজা তখন ছিলেন কীর্তিচন্দ্র এবং কীর্তিচন্দ্রের দেওয়ান ছিলেন নরেন্দ্রনারায়ণের পিতৃব্য রাজবল্লভ।[১] ভারতচন্দ্র রসমঞ্জরীতে লিখেছেন, "রাজবল্লভের কার্য্য কীর্ত্তিচন্দ্র নিল রাজ্য।" এই রাজবল্লভের চক্রান্তেই ভুরশুট রাজ্য বর্ধমানরাজের করতলগত হয়েছিল। কীর্তিচন্দ্র ১৭০২ খ্রীষ্টাব্দে রাজা হয়েই বিভিন্ন রাজ্য জয়ে মন দিলেন।[২] দীনেশ ভট্টাচার্য বলেন, "আমাদের অনুমান, নরেন্দ্ররায়ের পিতৃব্য রাজবল্লভ এই চক্রান্তের নায়ক ছিলেন। জ্ঞাতিশত্রুর বিশ্বাসঘাতকতা এ স্থলেও রাজ্যনাশের কারণ হইয়া থাকিবে। ভারতচন্দ্র ও তাঁহার জীবনীলেখকেরা সমগ্র ভুরসুট রাজ্যই নরেন্দ্র রায়ের অধিকারে ছিল, এইরূপ ধারণার সৃষ্টি করিয়াছেন। বস্তুতঃ পাণ্ডুয়ার গড় অধিকার এই সংঘষের একটা অপেক্ষাকৃত ক্ষুদ্র ঘটনা মাত্র। কীর্তিচন্দ্রের প্রধান লক্ষ্য ছিল বীর রাজা লক্ষ্মীনারায়ণের পরাজয় এবং জনশ্রুতি অনুসারে লক্ষ্মীনারায়ণ পূর্ব্বতন কতিপয় সংঘর্ষে অপূর্ব্ব বীরত্ব দেখাইয়া জয়ী হইয়াছিলেন। লক্ষ্মীনারায়ণের পরাজয়ের পর পেঁড়োর অংশ অধিকার সহজসাধ্য ছিল, সন্দেহ নাই।" রাজবল্লভ-কীর্তিচন্দ্র সম্বন্ধে একটি ঐতিহাসিক ছড়া পাওয়া গিয়েছে বলে অধ্যাপক সুকুমার সেন উল্লেখ করেছেন।[৩] এই ঘটনা ঘটেছিল ১৭১২ খ্রীষ্টাব্দে।[৪]

লক্ষ্য করবার বিষয়, ঈশ্বরচন্দ্র গুপ্ত এই বিবাদের যে বর্ণনা দিয়েছেন, উল্লিখিত বিবরণ তার থেকে আলাদা। ঈশ্বর গুপ্তের বিবরণে, কীর্তিচন্দ্র তখন শিশু। তাঁর জননী বিষ্ণুকুমারী আলমচন্দ্র ও ক্ষেমচন্দ্রকে পাঠিয়ে ভবানীপুর এবং পেঁড়োর গড় অধিকার করে নেন। ঈশ্বরগুপ্তের বিবরণ জনশ্রুতিমূলক, সম্ভবত সর্বাংশে তথ্যের উপর প্রতিষ্ঠিত নয়। লোকনাথ ঘোষের ইতিহাসে বলা হয়েছে বিষ্ণুকুমারী ছিলেন তেজচন্দ্রের জননী। ১৭৭৬ থেকে ১৭৮০ খ্রীষ্টাব্দ পর্যন্ত বিষ্ণুকুমারী পুত্রের পক্ষে রাজ্য পরিচালনা করেছিলেন। ১৭৪০

---

১ সুকুমার সেন, বাঙ্গালা সাহিত্যের ইতিহাস ১ম খণ্ড, ২য় সংস্করণ পৃ ৮৩৩

২ Lokenath Ghose, The Modern History of the Indian Chiefs, Rajas Zeminders etc Part II (1881), p 6.

৩ পূর্বোক্ত গ্রন্থ, পৃ ৮৩৩

৪ বিনয় ঘোষ, পশ্চিমবঙ্গের সংস্কৃতি (১৩৬৭) পৃ ৫৭৯। একটি সনদে তারিখ পাওয়া গিয়েছে ১১১৯ সাল।

খ্রীষ্টাব্দে কীর্তিচন্দ্রের মৃত্যুর পর তাঁর পুত্র চিত্রসেন রায় রাজা হলেন। তাঁর মৃত্যু হয় ১৭৪৪ খ্রীষ্টাব্দে এবং রাজ্য চলে যায় কীর্তিচন্দ্রের অনুজ মিত্ররাম রায়ের পুত্র তিলকচন্দ্রের হাতে। ১৭৭১ খ্রীষ্টাব্দে তিলকচন্দ্রের পুত্র তেজচন্দ্র রাজা হন। সুতরাং মহারাণী বিষ্ণুকুমারী ছিলেন কীর্তিচন্দ্রের ভ্রাতুষ্পুত্রবধূ। ঈশ্বর গুপ্ত বলেছেন, বর্গির হাঙ্গামার সময় তিলকচন্দ্রের জননী তিলকচন্দ্রকে নিয়ে মুলাযোড়ের দক্ষিণে কাউগাছীতে চলে আসেন। সেখানেই তিলকচন্দ্রের বিবাহ হয়, সম্ভবতঃ বিষ্ণুকুমারীর সঙ্গে। তার পূর্বে কীর্তিচন্দ্রের পেঁড়ো অধিকারে বিষ্ণুকুমারীর ভূমিকার বিবরণ অনৈতিহাসিক।

ঈশ্বরচন্দ্র গুপ্ত ভারতচন্দ্রের জীবৎকাল ও পঠদ্দশার যে সালের উল্লেখ করেছেন, তাতেও সংশয় দেখা দিয়েছে। চৌপদী সত্যনারায়ণের পাঁচালীতে ভারতচন্দ্র লিখেছেন, 'ব্রতকথা সাঙ্গ পায় সনে রুদ্র চৌগুণা'। এই ইঙ্গিতটির অর্থ ঈশ্বর গুপ্ত প্রথমে করেছিলেন ১১৩১ সাল; পরে আবার গণনা করে স্থির করেছেন ১১৪৪ সাল। ভারতচন্দ্র যে ১১১৯ সালে (১৭১২ খ্রী) জন্ম গ্রহণ করেন তাতে ঈশ্বর গুপ্ত কখনও সংশয় প্রকাশ করেন নি। চল্লিশ বৎসর বয়সে ভারতচন্দ্র মহারাজ কৃষ্ণচন্দ্র রায়ের কাছে এসেছিলেন। মোটামুটি এই সুস্পষ্ট সালগুলি এবং কিছু কিংবদন্তীর আশ্রয় নিয়ে ঈশ্বর গুপ্তের হিসাব খ্রীষ্টাব্দ অনুযায়ী দাঁড়ায়—

| | | | |
|---|---|---|---|
| জন্ম | ১৭১২ | | |
| সত্যনারায়ণ পাঁচালী | ১৭৩৬ | | বয়স ২৪ |
| অধ্যয়ন কাল | ১৭৪২ | পর্যন্ত | বয়স ৩০ |
| বিষয়কর্ম ও কারাভোগ | ১৭৫০ | পর্যন্ত | বয়স ৩৮ |
| শ্রীক্ষেত্র ও ইন্দ্রনারায়ণ চৌধুরির নিকট | ১৭৫২ | | বয়স ৪০ |
| অন্নদামঙ্গল রচনা | ১৭৫২ | | |
| মৃত্যু | ১৭৬০ | | বয়স ৪৮ |

দীনেশচন্দ্র ভট্টাচার্য মহাশয় 'ভারতচন্দ্রের পঠদ্দশা' প্রবন্ধে[১] ভারতচন্দ্রের অধ্যয়নকাল ও অন্যান্য ঘটনার বিস্তৃত আলোচনা করেছেন। তিনি রায়গুণাকরের জীবনীর দিগ্‌দর্শন করেছেন এইভাবে—

---

১ বঙ্গীয় সাহিত্য পরিষৎ পত্রিকা ৫১ বর্ষ, ৩-৪ সংখ্যা। মদনমোহন গোস্বামী 'রায়গুণাকর ভারতচন্দ্র' (১৯৫৫) গ্রন্থে দীনেশ ভট্টাচার্যের মতই মোটামুটি গ্রহণ করেছেন। দ্রষ্টব্য পৃ ১৭-১৯।

| | | |
|---|---|---|
| জন্ম | ১১১৩ | ১৭০৬ খ্রী |

[ গুপ্তকবির ১৬৩৪ শক ঠিক নয় কারণ প্রাচীন হস্তলিপিতে ২ ও ৮-এর রূপ ৩ ও ৪-এর মতো হওয়াতে লিপিকর প্রমাদবশতঃ ১৬২৮ শক ১৬৩৪ হয়েছে। ]

| | | |
|---|---|---|
| কীর্তিচন্দ্রের ভুরস্থট অধিকার | ১১১৯ | ১৭১২ খ্রী |
| মাতুলগৃহে পলায়ন | ১১২৩-২৪ | ১৭১৬-১৭ |
| পঠদ্দশা | ১১২৪-৪৪ | ১৭১৭-৩৭ |
| সত্যনারায়ণের ব্রতকথা ( চৌপদী ) | ১১৪৩ | ১৭৩৬ |
| সত্যনারায়ণের ব্রতকথা ( ত্রিপদী ) | ১১৪৪-৫ | ১৭৩৭-৩৮ |
| বর্দ্ধমানে মোক্তারী | ১১৪৫-৪৮ | ১৭৩৮-৪১ |
| বর্গীর সূত্রপাত | ১১৪৮ | ১৭৪১-৪২ |
| উড়িষ্যাদি পরিভ্রমণ ( ৫ বৎসর ) | ১১৪৮-৫২ | ১৭৪১-৪৫ |
| চন্দননগরে | ১১৫২-৫৩ | ১৭৪৫-৪৬ |
| কৃষ্ণনগরে | ১১৫৩ | ১৭৪৬ |
| মূলাযোড়ে বাটী নির্মাণ | ১১৫৬ | ১৭৪৯ |
| নাগাষ্টক রচনা | ১১৫৭ | ১৭৫০ |
| অন্নদামঙ্গল রচনা | ১১৫৯ | ১৭৫৩ |
| মৃত্যু | ১১৬৭ | ১৭৬০ |

সুতরাং দীনেশবাবুর মতে ভারতচন্দ্রের জীবৎকাল ৫৪ বৎসর।

পৃ ৫। **রামচন্দ্র মুনসী**। "দেবানন্দপুর বকুলতলার মুনসীদিগের আদিবাস ছিল বর্দ্ধমান- নন্দীপুর। কামদেব দত্তরায় এই বংশের আদিপুরুষ। ইনি ১০০১ হিজরী—১৫৯৪ খ্রীষ্টাব্দে দেবানন্দপুরে বসতি করেন এবং দিল্লী হইতে 'মুনসী' উপাধি প্রাপ্ত হন। এই উপাধি ছিল ব্যক্তিগত। রামচন্দ্র দত্তরায় মুনসীর দুই পুত্র—কেশবরাম ও হীরারাম রায়। রামচন্দ্রের সময় হইতে এই 'মুনসী' উপাধি বংশপরম্পরায় চলিয়া আসিতেছে। এই বংশের অন্যতম বংশধর শ্রীযুক্ত দ্বিজেন্দ্র নাথ দত্ত মুনসী ( বর্তমানে ছোট আদালতের উকিল ) মহাশয়ের নিকট রক্ষিত বংশকুলজীতে আছে—"রামচন্দ্র মুনসী মহম্মদ সা বাদসাহের আমলে ১১৩৩ হিজরী (—১৭২৬ খ্রী )-তে মুনসী আখ্যা প্রাপ্ত হন ও পরে কবি ভারতচন্দ্র রায়কে পারস্ত ও আরবী ভাষা শিক্ষা দেন।" [১]

[১] মদনমোহন গোস্বামী, রায়গুণাকর ভারতচন্দ্র, পৃ ২৩, পাদটীকা ৩।

দীনেশচন্দ্র ভট্টাচার্য রামচন্দ্র দত্তের পূর্বপুরুষের বিস্তৃত বিবরণ দিয়েছেন। এই বংশে জয়কৃষ্ণ দত্তের পুত্র রামভদ্র দত্ত মুনসী ছিলেন। জয়কৃষ্ণের ভ্রাতা রাধাকৃষ্ণের পুত্র ছিলেন রামচন্দ্র।[1] দীনেশবাবু এই প্রবন্ধে তাঁর পূর্বেকার অনুমান (দ্রষ্টব্য, ভারতচন্দ্র ও ভুরসুট রাজবংশ) প্রত্যাহার করে বলেছেন, হীরারাম রায় ভারতচন্দ্রের রাজ্যভ্রষ্ট জ্ঞাতি নন, দেবানন্দপুরে তাঁর আশ্রয়দাতার পুত্র।

পৃ ১২। **সত্যনারায়ণের ব্রতকথা রচনা**। ঈশ্বর গুপ্ত মনে করেছেন ত্রিপদী ব্রতকথাই প্রথমে রচিত হয়েছিল। দীনেশবাবুর মতে চৌপদী ব্রতকথাই প্রথমে রচিত হয়।" প্রথমে রচিত বলেই কবি এতে বিস্তারিত আত্মপরিচয় দিয়েছেন, ত্রিপদীতে তার প্রয়োজন হয়নি।

প্রথম রচনায় তিনি নায়ক রামচন্দ্রের নামোল্লেখ করবেন, এটাই স্বাভাবিক। দ্বিতীয় রচনায় তিনি নায়কের পুত্র হীরারামের নাম দিয়েছেন। দীনেশবাবুর হিসাবে, ঈশ্বরগুপ্ত সত্যনারায়ণের ব্রতকথা রচনাকালে ভারতচন্দ্রের বয়স যত কম মনে করেছেন, আসলে তত কম নয়। তখন ভারতচন্দ্রের বয়স ত্রিশ বৎসর।

এখানে উল্লেখযোগ্য, দীনেশবাবুর অনুমান দেবানন্দপুরেই ভারতচন্দ্র গঙ্গাষ্টক রচনা করেন। এতে এমন সব ভুল আছে, যেগুলি নতুন শিক্ষার্থীর কাছে অপ্রত্যাশিত নয়। তুলনায় নাগাষ্টক ভ্রান্তিবর্জিত এবং উৎকৃষ্ট। এই 'গঙ্গাষ্টক' ঈশ্বর গুপ্ত সংগ্রহ করতে পারেন নি। রঙ্গলাল বন্দ্যোপাধ্যায় ভারতচন্দ্রের এক পৌত্রের কাছ থেকে সংগ্রহ করে রহস্যসন্দর্ভ প্রথম পর্ব, নবম খণ্ড পৃ ১৩৯-এ গঙ্গাষ্টক প্রকাশ করেন। সুকুমার সেন অনুমান করেন, এই পৌত্র বোধহয় রামধন রায়।[2]

পৃ ১৬। **ইন্দ্রনারায়ণ চৌধুরী**। ফরাসী গভর্ণমেণ্টের সঙ্গে ইন্দ্রনারায়ণ চৌধুরীর যোগ ১৭০৫ খ্রীষ্টাব্দেরও আগে। ১৭১৬-র আগে থেকে ১৭৩০-এর মধ্যভাগ পর্যন্ত কুড়ি টাকা বেতনে তিনি ফরাসী সরকারে কেরানীগিরি করেছিলেন। ইন্দ্রনারায়ণের তৃতীয় পুত্র কৃষ্ণরাম ১৭৮৮ খ্রীষ্টাব্দে ফরাসী গবর্ণমেণ্টের কাছে সাহায্যের আবেদন করেন। আবেদন-পত্রে ইন্দ্রনারায়ণকে দেওয়ান বলে

---

১ 'ভারতচন্দ্রের [illegible]', বঙ্গীয় সাহিত্য পরিষৎ পত্রিকা ৫৩ বর্ষ, ৩-৪ সংখ্যা পৃ ৮৯।

২ বাঙ্গালা সাহিত্যের ইতিহাস ১ খণ্ড, ২ সং, পৃ ৮৩৩।

উল্লেখ করা হয়েছে। কিন্তু সত্য সত্যই তিনি দেওয়ান ছিলেন কিনা সন্দেহ। ১৭৩০ খ্রীষ্টাব্দে তিনি কুঠিতে (দালাল) নিযুক্ত হলেন। এতে তিনি যে দস্তুরী পেতেন, তাতে তিনি বিপুল সম্পত্তি উপার্জন করেন। ১৭৩২ খ্রীষ্টাব্দে ইন্দ্রনারায়ণ ফরাসী কোম্পানীর জমিদারীর Fermier অর্থাৎ ইজারাদার নিযুক্ত হন। হয় তো একেই দেওয়ানী বলা হয়েছে। ইন্দ্রনারায়ণের স্থাপিত নন্দদুলাল মন্দিরটি স্থাপত্যকলার জন্য খ্যাত ছিল। এই মন্দিরটি স্থাপিত হয় ১৭৪০ খ্রীষ্টাব্দে। এই মন্দিরের সংলগ্ন অতিথিশালায় একজন চর্মকার জাতীয় স্ত্রীলোক জলচল জাতি বলে পরিচয় দিয়ে সেখানে কাজ করত। পরে তার আসল পরিচয় প্রকাশ হয়ে যাওয়াতে তাকে বিতাড়িত করা হল বটে কিন্তু ইন্দ্রনারায়ণ ব্রাহ্মণ-সমাজে পতিত হলেন। এই অপবাদের জন্য অনেকদিন তাঁর সঙ্গে ব্রাহ্মণদের আহারাদি চলত না।[১]

খুব সম্ভব এইজন্যই ভারতচন্দ্র তাঁর আশ্রয়ে থাকলেও তাঁর বাড়ীতে আহার করতেন না। ইন্দ্রনারায়ণের মৃত্যু হয় ১৭৫৬ খ্রী।

পৃ ১৬। **রামেশ্বর মুখোপাধ্যায়**। "রামেশ্বর মুখোপাধ্যায় মহাশয়ের বাটী গোন্দলপাড়া চন্দননগর। তাঁহারা দুই সহোদর ছিলেন। তিনি ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর লবণ বিভাগের দেওয়ান ছিলেন। কেহ কেহ বলেন দিনেমার কোংর দেওয়ান ছিলেন। তাঁহার বংশের কেহ আছেন বলিয়া জানি না, অন্ততঃ এখানে নাই। অষ্টাদশ শতাব্দীর মাঝামাঝি সময়ে তিনি জীবিত ছিলেন। ১৭৫৬ খৃঃ অব্দে ইন্দ্রনারায়ণ চৌধুরীর মৃত্যু হয়। তিনি সমসাময়িক ছিলেন।"[২]

পৃ ১৭। **কৃষ্ণচন্দ্র রায়**। ভারতচন্দ্র যখন মহারাজ কৃষ্ণচন্দ্রের আশ্রয়ে আসেন, তখন কৃষ্ণচন্দ্রের বয়স ছত্রিশ বৎসর এবং ভারতচন্দ্রের বয়স চল্লিশ। কৃষ্ণচন্দ্রের জন্ম ১৭১০ খ্রীষ্টাব্দে।[৩]

পৃ ১৭। **রায়গুণাকর উপাধি**। মহারাজ কৃষ্ণচন্দ্র ভারতচন্দ্রকে মূলাজোড়ে যে জমি দেন, তার দানপত্রে গুণাকর উপাধির উল্লেখ আছে। দানপত্রের তারিখ ১লা অগ্রহায়ণ ১১৫৬ সাল। নদীয়া কালেকটরী থেকে সংগৃহীত এই দানপত্রের প্রতিলিপি 'বঙ্গীয় সাহিত্যপরিষৎ পত্রিকা'য় (৫২ ভাগ, পৃ ৬) প্রকাশিত হয়েছে।

---

১ চারুচন্দ্র রায়, 'ইন্দ্রনারায়ণ চৌধুরী', প্রবর্তক, আষাঢ় ১৩২৯।

২ শ্রীযুক্ত হরিহর শেঠ চন্দননগর থেকে বর্তমান লেখককে এই সংবাদ জানিয়েছেন।

৩ Pertsch (Ed.) ক্ষিতীশবংশাবলী চরিতম্ পৃ ৪৩।

সুতরাং ভারতচন্দ্র ১৭৪৯-র পূর্বেই রায়গুণাকর উপাধি লাভ করেছিলেন।

পৃ ১৭। **মুকুন্দরাম চক্রবর্তী**। ষোড়শ শতাব্দীর দ্বিতীয়ার্ধে মুকুন্দরামের আবির্ভাবকাল। চণ্ডীমঙ্গল কাব্য তিনি রচনা করেছিলেন বৃদ্ধ বয়সে।[১]

পৃ ১৮। **অন্নদামঙ্গল**। অধ্যাপক সুকুমার সেন মনে করেন অন্নপূর্ণাপূজা-প্রবর্তনের পূর্ব-ইতিহাস হিসাবে মহারাজা কবিকে কাব্যরচনায় প্রবৃত্ত করিয়েছিলেন। মহারাজ কৃষ্ণচন্দ্রই অন্নপূর্ণা পূজার প্রবর্তন করেন।[২]

পৃঃ ১৮। **নীলমণি সমাদার**। ভারতচন্দ্র মানসিংহ কাব্যে গায়েনের উল্লেখ করেছেন—

গীউসাঁই নীলমণি কণ্ঠ আভরণ।
এই মঙ্গলের হবে প্রথম গায়ন॥

পৃ ১৮। **রসমঞ্জরী**। মৈথিল কবি ভানুদত্তের (১৩শ শতাব্দীর শেষ ও ১৪শ শতাব্দীর প্রথম) রসমঞ্জরী নামক নায়ক-নায়িকা লক্ষণ গ্রন্থের অনুবাদ। ভারতচন্দ্র অন্নদামঙ্গলের পর রসমঞ্জরী অনুবাদ করেছিলেন—ঈশ্বর গুপ্তের এই অনুমান ঠিক নয়। রসমঞ্জরীতে রায়গুণাকর উপাধির উল্লেখ নেই। সুতরাং ১৭৪৯-এর আগে এই গ্রন্থ রচিত হয়েছিল। অন্নদামঙ্গলে কবি এই উপাধি ব্যবহার করেছেন; গ্রন্থ-রচনার নির্দিষ্ট বৎসরেরও (১৭৫২-৫৩) ইঙ্গিত আছে।

পৃ ১৮। **মুলাযোড়ে জমি প্রাপ্তি**। কৃষ্ণচন্দ্র ভারতচন্দ্রকে মূলাযোড় ইজারা দেন ১৭৪৯ খ্রীষ্টাব্দে। উপরে দ্রষ্টব্য।

পৃ ২৪। **ভারতচন্দ্রের পাদপূরণ**। সেকালের রসগ্রাহিতার একটি লক্ষণ। নবকৃষ্ণ দেব হরু ঠাকুরকে এ রকম সমস্যা দিতেন, হরু ঠাকুর সমস্যাপূরণ করতেন—হরু ঠাকুরের জীবনীতে ঈশ্বর গুপ্ত এর উল্লেখ করেছেন। কৃষ্ণনগর রাজদরবারে এ রকম সমস্যা পূরণ করে 'রসসাগর' আখ্যা পেয়েছিলেন কৃষ্ণকান্ত ভাদুড়ী।[৩] পাদপূরণের কৌতুক উনবিংশ শতাব্দীর শেষের দিকেও চলিত ছিল। বঙ্কিমচন্দ্র কৃষ্ণমোহন মুখোপাধ্যায় নামে এক পল্লীকবিকে এই রকম পাদপূরণ করতে দিতেন।[৪]

---

১ মুকুন্দরামের কাল সম্পর্কে বিস্তৃত আলোচনার জন্য দ্রষ্টব্য আশুতোষ ভট্টাচার্য, বাংলা মঙ্গলকাব্যের ইতিহাস (৩ সং)।

২ বাঙ্গালা সাহিত্যের ইতিহাস, ১ খণ্ড, ২ সং, পৃ ৮৩৭।

৩ দ্রষ্টব্য পূর্ণচন্দ্র দে, রসসাগর কবি কৃষ্ণকান্ত ভাদুড়ীর বাঙ্গালা সমস্যা-পূরণ।

৪ দ্রষ্টব্য বঙ্কিম প্রসঙ্গ, পৃ ৮৩-৮৪।

পৃ ২৬। বর্গীর হাঙ্গামা। From Cutwah they penetrated through the Burdomaan country; detaching their parties into every district; still amassing great booty and striking universal terror round them; sometimes alarming even the European settlements. The rains at length setting in, about the middle of June gave a flattering hope that the land would soon be delivered from these devouring locusts. But alas! this pleasing prospect had but a short duration; they retired it is true; and bent their rout towards the Bierboheen hills; …Boschar Pundit issued orders to march into Bengal…they returned about the latter end of July; and pitched their tents on the highest parts of the Burdomaan country; and settled themselves there for the remainder of the rainy season.[১]

তিলকচন্দ্রের জননী তিলকচন্দ্রকে নিয়ে কৃষ্ণনগরে চলে আসেন ১৭৪৩ খ্রীষ্টাব্দের পূর্বে। তখন বর্ধমানের রাজা তিলকচন্দ্রের পিতৃব্যপুত্র চিত্রসেন রায়। চিত্রসেন রায়ের মৃত্যু হয় ১৭৪৪-এ। বর্গীর হাঙ্গামার সময় চিত্রসেন রায়ের সভায় ছিলেন বিখ্যাত পণ্ডিত বাণেশ্বর বিদ্যালঙ্কার। চিত্রসেনকে নায়ক করে তিনি 'চিত্রচম্পূ' কাব্য রচনা করেন ১৭৫০ খ্রীষ্টাব্দে। এই গ্রন্থে বর্গীর হাঙ্গামার একটি জলন্ত বর্ণনা আছে—

এবমাদিবিশ্রুতস্বরূপচারিত্র্যঃ সংমিলিত এব মহান্ নিসর্গদুর্গমো বর্গিবর্গ [।] নাং সৈন্যসাগর ইতি নিসর্গভীরুভাবভঙ্গুরাণাং গৌড়জনপদপ্রকৃতীণাং কিং কর্ত্তব্যং ক গন্তব্যং ক স্থাতব্যং ক উপায়ঃ কঃ সহায় ইতি হা দেব কিমিদমনুষ্ঠিত মতিনিষ্ঠুরমিতি চ দিশি দিশি অকাণ্ড প্রকাণ্ডপ্রচণ্ডবজ্রাভিঘাতখণ্ড্যমানগণ্ড শৈলমণ্ডলচণ্ডরণিতজনিত ইব মন্দরমহীধরোদ্দামমন্থনামর্দ্দান্দোলিতাম্ভো-রাশিমহাম্ভোধিনিবহবহল কল্লোলনিকরসঞ্জনিত ইব সম্পূরয়ন্নাশাবিবরমপি রোদসীকন্দরোদরং দূরিতশব্দান্তরগ্রহণাবসরো বভূব সুমহান্ কোলাহলঃ ॥১৩॥

১ J. Z. Holwell, Interesting Historical Events Relative to the Province of Bengal, Part I (London 1766) Pp 122-123.

ততশ্চ শকটশিবিকাশ্বেরমতুরঙ্গমতরণিভিশ্চঙ্ক্রম্যমানে শ্চক্রমেকচক্রে- রসংক্রমমাক্রামন্তিরাচামন্তিরিবাশাচক্রবালং ধনজনভারমন্থরসঞ্চারৈরতিবিত্রাসৈ- র্ধাবতাং মহাধন [।] নাং গৃহীতগৃহসারাম্বরভূষণভাজনানামঙ্কারলম্বিতজবালক লোলবালকানাং গ্রীবাবদ্ধিতশালগ্রামশিলানাং দুর্ব্বহমহাভারবিবিধশাস্ত্রপুস্তক- সঞ্চয়াপচয়চিন্তাসন্তাপজ্বরজর্জ্জরাণাং ভূমিনির্জ্জরাণাং দুর্ব্বহগর্ভভারমন্থরাণাং নিতম্ববিম্বকুচকুম্ভযম্বভারালসানাঞ্চ পঙ্কসঙ্কটকুশকাশকণ্টকাঙ্কুরশঙ্কয়া পদে পদে স্ফুরিতাতঙ্কানাং নিদাঘসময়ে সমেধমানমধ্যন্দিননিদাঘদীধিতিদীধিতি- ব্রাততীব্রতাপপ্রতাপমসহমানানাং যথাসময়মিলিতপানাহারতয়া ক্ষুত্তৃড্‌ব্যাকুলি- তার্ত্তকরোদেনার্ত্তব্যাহারকাতরহৃদয়ানাং প্রমদানাং করুণকরুণার্ত্তপরিদেবিতক্র- ন্দিতৈর্ব্যাকুলানাং বর্গিবর্গময়মিব নিখিলস্বর্গমনুভবন্তীনাঞ্চ বিবিধার্ত্তনাদেন মিথোহনুবাদেন চ ক্ষুভিতমিব ক্ষমামণ্ডলমভবৎ ॥১৪॥[১]

পৃ ২৭। **নাগাষ্টক রচনা**। মূলাজোড়ের পত্তনিদার রামচন্দ্র নাগের দৌরাত্ম্যে উৎপীড়িত হয়ে ভারতচন্দ্র মহারাজ কৃষ্ণচন্দ্রের কাছে সংস্কৃতে নাগাষ্টক রচনা করে পাঠান। এই কবিতার দু'টি পংক্তি ঐতিহাসিকদের কাছে অত্যন্ত প্রয়োজনীয়—'বয়শ্চত্বারিংশত্তব সদসি নীতং নৃপ ময়া' এবং 'পিতা বৃদ্ধঃ পুত্রঃ শিশুরহহ নারীবিরহিণী'। চল্লিশ বৎসর বয়সে ভারতচন্দ্র কৃষ্ণচন্দ্রের কাছে আসেন।[২] নাগাষ্টক রচনা কালে কবির একটি পুত্রের জন্ম হয়েছে; পুত্র তখন শিশু।

ভারতচন্দ্র যখন বর্ধমান থেকে পালিয়ে পুরী গেলেন, তখনই উড়িষ্যা মারাঠাদের অধিকারে (১৭৪২ খ্রী)। নাগাষ্টক রচনার আগেই বর্গীর হাঙ্গামার ভয়ে বর্ধমানের রাজা কাউগাছিতে পালিয়ে এসেছেন। বর্গীর হাঙ্গামা তখন সম্পূর্ণ। ১৭৪৪ খ্রীষ্টাব্দে মারাঠা বাংলা দেশ আক্রমণ করেছে। সুতরাং ১৭৪৫-এর পর নাগাষ্টক রচিত হয়। ১৭৫২-৫৩ খ্রীষ্টাব্দে অন্নদামঙ্গল

---

১ বঙ্গীয়-সাহিত্য পরিষৎ পত্রিকা, ৩৫ ভাগ পৃ ৫৭-৬১। চিন্তাহরণ চক্রবর্তী লিখিত 'বাঙ্গালায় বর্গীর হাঙ্গামার প্রাচীনতম বিবরণ' প্রবন্ধে উদ্ধৃত। গঙ্গারামের মহারাষ্ট্র পুরাণ (রচনাকাল ১৭৫১ খ্রীঃ) বর্গির হাঙ্গামা নিয়ে রচিত। দ্রষ্টব্য—আশুতোষ ভট্টাচার্য, বাংলা মঙ্গলকাব্যের ইতিহাস (৩ সং)।

২ এই বাক্যটির আর একটি অর্থ, চল্লিশ বৎসর আপনার নিকট কেটে গিয়েছে। অবশ্য এই অর্থ হলে ভারতচন্দ্রের জীবৎকাল অত্যন্ত দীর্ঘ হয়। জীবনীর অন্যান্য ঘটনা এই অর্থের প্রতিকূল।

রচনাকালে ভারতচন্দ্রের তিন পুত্রের জন্ম হয়েছে। নাগাষ্টকে উল্লিখিত 'পুত্রঃ শিশুঃ' অর্থাৎ একটিমাত্র শিশুপুত্র।[৩] সুতরাং রচনাকাল অন্ততঃ ১৭৫০-এর পরে নয়। তা' ছাড়া ১৭৫০-এ বর্গীর হাঙ্গামার অবসান। অতএব নাগাষ্টক অবশ্যই ১৭৪৫ এবং ১৭৫০-এর মধ্যে রচিত।

৩ দীনেশ ভট্টাচার্য মহাশয়ের এই যুক্তি সবল নয়। কারণ 'পুত্রঃ শিশুঃ' অর্থে একটিমাত্রই পুত্র—এ অর্থ নাও হতে পারে।

## রামপ্রসাদ সেন

( ১৭২০—১৭৮১ খ্রী )

কবিরঞ্জন রামপ্রসাদ সেন একজন বিখ্যাত সাধক ছিলেন বলে তাঁর জীবনী এবং সাধনপ্রণালী দীর্ঘকাল আলোচিত হয়ে এসেছে। আলোচনাতে কিন্তু আলৌকিকতার স্থানই বেশি। রামপ্রসাদের জীবনী সংক্রান্ত তথ্য আসলে ঈশ্বর গুপ্ত যা দিয়ে গিয়েছেন তার চেয়ে বেশি বিশেষ কিছু পাওয়া যায় নি। পণ্ডিত দীনেশচন্দ্র ভট্টাচার্য মহাশয় 'সাহিত্য সাধক চরিত মালা'য় কবিরঞ্জন রামপ্রসাদ সেনের জীবনের প্রামাণিক নির্ভরযোগ্য তথ্যগুলি লিপিবদ্ধ করেছেন।

রামপ্রসাদ বিদ্যাসুন্দর কাব্যে এইভাবে আত্মপরিচয় দিয়েছেন—

ধনহেতু মহাকুল পূর্ব্বাপর শুদ্ধমূল
কৃত্তিবাস তুল্য কীর্ত্তি কই।
দানশীল দয়াবন্ত শিষ্ট শান্ত গুণানন্ত
প্রসন্না কালিকা কৃপামই ॥
সেই বংশ সমুদ্ভব, পুরুষার্থ কত কব,
ছিলা কত কত মহাশয়।
অনচির দিনান্তর জন্মিলেন রামেশ্বর
দেবীপুত্র সরল হৃদয় ॥
তদঙ্গজ রামরাম মহাকবি গুণধাম
সদা যারে সদয়া অভয়া।
তদঙ্গজ শ্রী প্রসাদে কহে কালিকার পদে,
কৃপাময়ি ময়ি কুরু দয়া ॥

রামপ্রসাদের এই আত্মপরিচয় থেকে, ভরত মল্লিক প্রণীত চন্দ্রপ্রভা গ্রন্থ এবং বৈদ্যকুলপঞ্জী অম্বষ্ঠসম্বাদিকা (১২৫৬) থেকে রামপ্রসাদের গৌরবময় বংশের বিবরণ সহজেই উদ্ধার করা গিয়েছে। রামপ্রসাদের পিতামহ রামেশ্বরের বিবাহের উল্লেখে চন্দ্রপ্রভা সমাপ্ত। অম্বষ্ঠসম্বাদিকায় অবশ্য রামপ্রসাদের উল্লেখ আছে—

ধলহণ্ডীয়-বংশীয়ো হালীশহরবাসকৃৎ।
রামপ্রসাদসেনোঽভূত্তজ্জঃ সাধকঃ সুধীঃ।[১]

---

১ দীনেশচন্দ্র ভট্টাচার্য্য, 'কবিরঞ্জন রামপ্রসাদ' গ্রন্থে উদ্ধৃত।

"রাঢ়বঙ্গের সর্ব্বত্র ধন্বন্তরিগোত্র বীজী পুরুষ বিনায়ক সেনের বংশ সর্ব্বশ্রেষ্ঠ কুলীন বলিয়া পরিগণিত হইত। বিনায়কের অধস্তন ষষ্ঠ পুরুষ কৃত্তিবাস (বিনায়ক—রোষ—নারায়ণ—সাণ্ডু—মরণি—কৃত্তিবাসাঃ)। কৃত্তিবাসের পুত্রেরা আদি স্থান রাঢ়ান্তর্গত মালঞ্চ পরিত্যাগ করিয়া 'ধলহণ্ড গোষ্ঠীং সমাশ্রিতাঃ'। তদবধি মালঞ্চের পরেই ধলহণ্ডে সেন বংশের একটি প্রসিদ্ধ সমাজ গড়িয়া উঠে। রামপ্রসাদ সুতরাং কৃত্তিবাসকেই আদি পুরুষ ধরিয়াছেন। রামপ্রসাদের পিতামহ রামেশ্বরের নাম ভরত মল্লিক উল্লেখ করিয়াছেন (চন্দ্রপ্রভা পৃ ৫৫, রত্নপ্রভা পৃ ২১)—তিনি ছিলেন কৃত্তিবাসের অধস্তন নবম পুরুষ (কৃত্তিবাস—রত্নাকর—নিত্যানন্দ—জগন্নাথ—যদুনন্দন—রঞ্জন—রাজীবলোচন—জয়কৃষ্ণ—রামেশ্বর)।

ভরত মল্লিকের লেখা হইতে জানা যায়, রামেশ্বরের পিতার আমল হইতে বংশে দৈন্যদশা উপস্থিত হইয়াছিল। 'দুর্দৈবদৈন্যতঃ' রামেশ্বরের সহোদরা ভগিনীর বিবাহ হইয়াছিল 'কুমারহট্টনিবাসী' জগদীশ দাসের সহিত এবং অনুমান হয়, তৎসূত্রে রামেশ্বরই প্রথম কুমারহট্টে বাস স্থাপন করেন। কুমারহট্ট সপ্তগ্রাম সমাজের অন্তর্গত। মূল রাঢ়ীয় সমাজের কুলীনেরা অনেকে 'ধলহণ্ডীয় সেনবংশকে নিষ্কুল বলিয়া লিখিয়াছেন (চন্দ্রপ্রভা পৃ ১৩; রত্নপ্রভা পৃ ৩), কিন্তু ভরত মল্লিক স্বয়ং তাহা স্বীকার করেন নাই।"[১]

রামপ্রসাদ বিদ্যাসুন্দরে ভ্রাতা এবং পুত্র কন্যাদের মঙ্গল কামনা করে লিখেছেন—

জ্যেষ্ঠা ভগ্নী ভবানী সাক্ষাৎ লক্ষ্মীদেবী।
যাঁর পাদপদ্ম আমি রাত্রি দিবা সেবি॥
ভগ্নীপতি ধীর লক্ষ্মীনারায়ণ দাস।
পরম বৈষ্ণব কলিকাতায় নিবাস।
ভাগিনেয় যুগ্ম জগন্নাথ কৃপারাম।
আমাতে একান্ত ভক্তি সর্ব্বগুণধাম॥
সর্ব্বাগ্রজা ভগ্নী বটে শ্রীমতী অম্বিকা।
তাঁর দুঃখ দূর কর জননী কালিকা॥

---

১ দীনেশচন্দ্র ভট্টাচার্য্য, কবিরঞ্জন রামপ্রসাদ সেন (সাহিত্যসাধক চরিত মালা, ১৩৫০) পৃ ৬—৭।

গুণনিধি নিধিরাম বৈমাত্রের ভ্রাতা।
তাঁরে কৃপা দৃষ্টি কর মাতা জগন্মাতা॥
জগদীশ্বরীকে দয়া কর মহামায়া।
মধ্যানুজ বিশ্বনাথে দেহ পদছায়া॥
শ্রীকবিরঞ্জনে মাতা কহে কৃতাঞ্জলি।
শ্রীরামদুলালে মাগো দেহি পদধূলি॥
শ্রীমতী পরমেশ্বরী সর্ব্বজ্যেষ্ঠা সুতা।
শ্রীকবিরঞ্জনে ভণে কবিতা অদ্ভুতা॥
ধরাতলে ধন্য সে কুমারহট্ট গ্রাম।
তত্রমধ্যে সিদ্ধ পীঠ রামকৃষ্ণ ধাম॥
শ্রীমণ্ডপে জাগ্রত শৈলেশ পুত্রী যথা।
নিশাকালে চরিতার্থ শ্রীরঞ্জন তথা॥

এই বর্ণনায় রামপ্রসাদ পত্নীর উল্লেখ করেন নি। বিদ্যাসুন্দর রচনার পর তাঁর আর একটি পুত্র লাভ হয়। তাঁর নাম রামমোহন। বৃদ্ধ বয়সে রামপ্রসাদের এই পুত্র হলে নাকি আঁজু গোঁসাই বলেছিলেন 'তুমি ইচ্ছা সুখে ফেলে পাশা কাঁচায়েছ পাকা ঘুঁটি।' রামমোহনের বংশধরের নিকট থেকেই অতুলচন্দ্র মুখোপাধ্যায় রামপ্রসাদ সম্পর্কে কিছু কিছু তথ্য সংগ্রহ করেছিলেন।

ঈশ্বর গুপ্ত লিখেছেন "৬০ বৎসর বয়সের কিঞ্চিৎ পরেই রামপ্রসাদ সেন মায়িক সংসার পরিহারপূর্ব্বক নিত্যধামে যাত্রা করেন। তাঁহার মৃত্যুর দিন গণনা করিলে ৭২ বৎসরের অধিক হইবে না।" রামপ্রসাদের জন্মাব্দের ঠিক প্রমাণ পাওয়া না গেলেও এতদিন ১৬৪০-১৬৪৫ শকের মধ্যে তাঁর জন্ম হয়েছিল বলে ধরা হয়েছে। "কবিরঞ্জনের জন্মকাল সঠিক নির্ণয় করা সহজ নহে। অনেকে অনুমান করেন ১৬৪০-১৬৪৫ শকের মধ্যে কবিরঞ্জনের জন্ম হয়। 'সাধক সঙ্গীত'-সংগ্রহকার শ্রীযুক্ত কৈলাসচন্দ্র সিংহ বলিয়াছেন "বহু যত্নে ইহা জানিতে পারা গিয়াছে যে কবিরঞ্জন ১৬৪২ শকে জন্মগ্রহণ করেন।" তাহা হইলে ১১২৭ সাল (ইং ১৭১৮ খৃঃ অব্দ) কবিরঞ্জনের জন্মকাল ধরিতে হইবে।"[১] ঈশ্বর গুপ্ত উল্লেখ করেছেন, শ্যামা প্রতিমা বিসর্জনের দিন রামপ্রসাদের মৃত্যু হয়। অতুলচন্দ্র মুখোপাধ্যায় লক্ষ্য করেছেন রামপ্রসাদের

১ রামপ্রসাদের বিদ্যাসুন্দর (বঙ্গবাসী, ২য় সং., ১৩১০ সাল) পৃ ২

বাৎসরিক শ্রাদ্ধ পুরুষানুক্রমে শ্যামাপূজার পরের দিন অনুষ্ঠিত হয়ে আসছে।[১] দীনেশ ভট্টাচার্য মহাশয় হিসাব করে দেখেছেন "১১৮৮ বঙ্গাব্দে ৩ কার্ত্তিক মঙ্গলবার (১৬ অক্টোবর ১৭৮১ খ্রীষ্টাব্দে) প্রায় ২৫ দণ্ড পর্য্যন্ত চতুর্দ্দশী ছিল, তৎপর অমাবস্যায় শ্যামাপূজার উৎকৃষ্ট কাল। তৎপরদিন বুধবার রামপ্রসাদের মৃত্যু ধরিয়া গুপ্তকবির প্রবন্ধ রচনাকালে ঠিক ৭২ বৎসর পূর্ণ হয়। এই তারিখই যে গুপ্তকবির গবেষণালব্ধ অভ্রান্ত নির্ণয় তাহাতে সন্দেহ নাই, যদিও তদ্বিষয়ে কোন প্রমাণ তিনি লিখিয়া যান নাই। মৃত্যুকালে রামপ্রসাদের বয়স ৬০ বৎসরের 'কিঞ্চিৎ' বেশী' হইয়াছিল—১১২৭ সনে জন্ম ধরিলে বয়স হয় ৬১-২ বৎসর। খুব সম্ভবতঃ ঐ সনেই তাঁহার জন্ম হইয়াছিল ( ১৬৪২ শকাব্দ, ১৭২০ খ্রীষ্টাব্দ ), নিশ্চিতই তাহার পূর্ব্বে নহে এবং ১১২৮ সনের পরেও নহে।"[২]

যোগীন্দ্রনাথ চট্টোপাধ্যায় লিখেছেন, বাইশ বৎসর বয়সে রামপ্রসাদের বিবাহ হয়। বিবাহের পর কুলগুরু মাধবাচার্যের নিকট তিনি পত্নীসহ দীক্ষা গ্রহণ করেন। দীক্ষা শক্তিমতে হয়েছিল। দীক্ষার এক বৎসর পর মাধবাচার্যের মৃত্যু হয়। এই সময় কৃষ্ণানন্দ আগমবাগীশ কুমারহট্টে আসেন। আগমবাগীশের কাছে রামপ্রসাদ উপাসনা-পদ্ধতি শিক্ষা করেন।[৩] অবশ্য এই সব ঘটনার কোনো প্রমাণ উল্লিখিত হয় নি। রামপ্রসাদের 'মনরে ওরে শ্রীনাথ দত্ত কর তত্ত্ব'—এই পংক্তি থেকে কেউ কেউ মনে করেন রামপ্রসাদের গুরুর নাম শ্রীনাথ।[৪] আবার কারো মতে গুরুর নাম কৃপানাথ,—

কৃপানাথ উপদেশ প্রসাদ ভক্তের শেষ
প্রাণদান দিয়া লৈতে চায়[৫]

রামপ্রসাদ যে কলিকাতায় মুহুরিগিরি করতেন সে-সম্পর্কেও বিভিন্ন জনশ্রুতি আছে। অতুলচন্দ্র তাঁর বইতে তার তালিকা দিয়েছেন।[৬]

হরিমোহন সেন বিবিধার্থসংগ্রহ ১৭৭৩ শক ফাল্গুন সংখ্যায় লিখেছেন, রামপ্রসাদ কৃষ্ণচন্দ্রের মুহুরি ছিলেন। রাজা তাঁকে "মহাশয় উপাধি প্রদান

---

১ অতুলচন্দ্র মুখোপাধ্যায়, রামপ্রসাদ ( ১৩৩০ ) পৃ ১০৫, পাদটীকা।

২ দীনেশচন্দ্র ভট্টাচার্যের গ্রন্থ, পৃ ১০।

৩ যোগীন্দ্রনাথ চট্টোপাধ্যায়, রামপ্রসাদ ( ১৩২৪ ) পৃ ১৩-১৫।

৪ অতুল মুখোপাধ্যায়, পৃ ২১, পাদটীকা

৫ বিদ্যাসুন্দর (বঙ্গবাসী, ১৩১৩ ) পৃ ১০

৬ অতুল মুখোপাধ্যায়, পৃ ৩৫৯-৩৬০

পূর্ব্বক স্বালয়ে প্রেরণ করিলেন ; এবং তাঁহার মাসিক ব্যয় নির্ব্বাহের উপায় নির্দ্ধারণ করিয়া দিলেন।" (পৃ ৬৭)

রামপ্রসাদের বৈমাত্রেয় ভ্রাতা নিধিরাম সেনের বংশধর রামনাথ সেন বলেন "নিধিরামের সহিত ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর কনট্রাকটর কৃষ্ণ মল্লিকের সবিশেষ পরিচয় ছিল। মল্লিক মহাশয়কে বলিয়া নিধিরাম কনিষ্ঠ ভ্রাতা প্রসাদকে তাঁহার অধীনে মাসিক ১২৲ টাকা মাহিনায় চাকুরী করাইয়া দেন। প্রসাদ মল্লিকগৃহে ১ মাস ১৮ দিন মাত্র চাকরী করিয়াছিলেন। এই সময় তিনি নিধিরামের গৃহেই থাকিতেন।"

কেদারনাথ ভক্তিবিনোদ স্বজনতোষিনী (১৩০২, কার্তিক) পত্রিকায় 'কবি রামপ্রসাদ' প্রবন্ধে লিখেছেন 'প্রসাদ চুঁচুড়া গ্রামে শীল বাবুদের বাড়ীতে চাকরী করিতেন।'

পৃ ৫০। **গোকুলচন্দ্র ঘোষাল**। খিদিরপুরের ঘোষাল বংশের প্রতিষ্ঠাতা কন্দর্প ঘোষালের পৌত্র। কন্দর্প গোবিন্দপুরে বাস করতেন। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানী দুর্গ নির্মাণের জন্য গোবিন্দপুর নিয়ে নিলে তিনি খিদিরপুরে উঠে যান। তাঁর দুই পুত্র কৃষ্ণচন্দ্র ঘোষাল ও গোকুলচন্দ্র ঘোষাল। গোকুল গভর্নর ভেরেলেস্টের দেওয়ান হয়ে প্রচুর অর্থ উপার্জন করেন। ১৭৭৯ খ্রীষ্টাব্দে গোকুলচন্দ্রের মৃত্যু হয়।[1] বিজয়রাম সেন গোকুল ঘোষাল সম্পর্কে 'তীর্থমঙ্গল' কাব্যে লিখছেন—

দেওয়ানজির গুণকথা কি কহিব বাণী।
গরিব সদয় বড় সর্ব্বত্র বাখানী ॥৬৭
ভগবতীর কৃপা তারে সর্ব্বলোকে বলে।
বাঙ্গালার কর্ত্তা করি রাখিলা ভূতলে ॥৬৮
গোকুলচন্দ্রে কালীমাতা তুমি বর দিবা।
বাঙ্গালার কর্ত্তা করি সদাই রাখিবা ॥
দেওয়ানজীর সমো দাতা নাহি এই দেশে।
তাঁহার গুণের কথা দেশে দেশে ঘোষে ॥
আঠারো শত দীনে করেন নিত্য চালু দান।
এ জন্যেতে দেওয়ানজীর সদাই খোস নাম ॥

---

১ হরিসাধন মুখোপাধ্যায়, কলিকাতা সেকালের ও একালের (১৯১৫) পৃ ৯০৭

চাকরয়া লোকের দুঃখ নাহি তার কাছে।

এই হেতু সর্ব্বজন ঘুরে পাছে পাছে॥ (১১১৩-১১১৬)[1]

কৃষ্ণচন্দ্রের পুত্র জয়নারায়ণ ঘোষাল 'কাশীপরিক্রমা' কাব্য রচনা করেন, দ্বিতীয় কাব্য শ্রীকরুণানিধানবিলাস।

পৃ ৫০। বণিককুলপতি দুর্গাচরণ মিত্র। ১৭৫৫-৫৬ খ্রীষ্টাব্দে প্রাশিয়ান কোম্পানীর দেওয়ান ছিলেন। এই পরিবারের পূর্বপুরুষের বাসভূমি ছিল নদীয়া জেলার গোরপাড়া গ্রামে। নিধিরাম মিত্র কলিকাতায় কুমার-টুলির বসু পরিবারে বিবাহ করেন। নিধিরামের প্রপৌত্র বেণীমাধব এবং তাঁর পুত্র দুর্গাচরণ। দুর্গাচরণ বাবুরাম নামে পরিচিত ছিলেন। লোকনাথ ঘোষ লিখেছেন—

All the best pandits of Kamalpur—a village adjacent to his ancestral residence, the Tarkalankars and the Nyayaratnas chiefly of the family of Balaram when they came to Calcutta to realize their annuities in Puja times and their invariable due on other festive occasions ( marriage, shrads etc ) found comfortable lodgings in his house.[2]

পৃ ৫৩। বলরাম তর্কভূষণ। এককালে বলরাম তর্কভূষণের পাণ্ডিত্যের বিশেষ খ্যাতি ছিল—

শ্রীকান্তঃ কমলাকান্তো বলরামশ্চ শঙ্করঃ।

চত্বারো যত্র বিদ্যন্তে বৃহস্পতি পরাঙ্মুখঃ॥

কালীকৃষ্ণ দেবের সভাপণ্ডিত রামচন্দ্র তর্কালঙ্কার 'মাধবমালতী' গ্রন্থে নবকৃষ্ণ দেবের সভার যে বর্ণনা দিয়েছেন, তাতেও বলরামের উল্লেখ আছে—

তাঁর ছিল নবরত্ন ইহার সেরূপ।

সভাস্থের কিবা কব নিজে বিদ্যাকূপ॥

সাক্ষাৎ বরদাপুত্র নামে জগন্নাথ।

তর্কপঞ্চানন্ রূপে ভুবন বিখ্যাত॥

---

১ বিজয়রাম সেনের তীর্থমঙ্গল ( নগেন্দ্রনাথ বসু সম্পাদিত ) পৃ ১৭, ২২৬।

২ Lokenath Ghose, The Modern History of the Indian Chiefs etc. Pp. 224-226.

মহাকবি বাণেশ্বর নন্দের শঙ্কর।
বলরাম কামদেব আর গদাধর॥
শিবরাম গঙ্গপুরে স্মার্ত্ত কৃপারাম।
শান্তিপুরে বাস গোঁসাই ভট্টাচার্য নাম॥
এই নবরত্ন লয়ে সর্ব্বদা আমোদ।
আপনি আছেন লক্ষ্মী কি কব সম্পদ॥[1]

"বলরামের নাম অগ্যাপি পণ্ডিতসমাজে সম্যক্ প্রচারিত আছে। রাজবল্লভের বৃহৎ সভায় বলরাম নিমন্ত্রিত হইয়াছিলেন (অম্বষ্ঠাচারচন্দ্রিকা, পৃঃ ৮৭)। রাখালদাস স্থায়রত্নের মতানুসারে ভট্টপল্লীর নৈয়ায়িকগণ বলরামের ছাত্র সম্প্রদায় (বিজয়া, জ্যৈষ্ঠ, ১৩২২, পৃঃ ৬৩৯)। বলরাম জ্যেষ্ঠ ভ্রাতা কামদেবের ছাত্র ছিলেন এবং সমগ্র বাঙ্গালাদেশে একজন শ্রেষ্ঠ নৈয়ায়িক হইয়াছিলেন।" নবকৃষ্ণ যে সকল মহাপণ্ডিতের সপ্তাহব্যাপী বিচারে সন্তুষ্ট হইয়া একদিনই লক্ষ টাকা দান করিয়াছিলেন, তাঁহাদের মধ্যে বলরাম অগ্রণী। 'বিজয়া' পত্রিকায় ৩য় বর্ষ ৯ সংখ্যায় হরিহর শাস্ত্রী মহাশয় 'ন্যায়শাস্ত্র ও ন্যায়রত্ন' শীর্ষক প্রবন্ধে বলরাম সম্বন্ধে অনেক কথা বলিয়াছেন। বলরাম তর্কভূষণ প্রথম বয়সে লেখাপড়া কিছুই শেখেন নাই, বড় গোঁয়ারগোবিন্দ ছিলেন। ১৯।২০ বৎসর বয়স পর্য্যন্ত বলরাম কেবল মাছ ধরিয়া ও সাঁতার কাটিয়া বেড়াইতেন। গুপ্তিপাড়ায় তাঁহার বিবাহ হইয়াছিল। বলরাম একবার শ্বশুরবাড়ীতে গিয়াছেন, তাঁহার শালাজ আসিয়া কাণ মলিয়া দিতেই বলরামও তাঁহার কাণে হাত দিবার জন্য উদ্যত হইলেন। তখন সেই শালাজ আরক্ত নয়নে পার্শ্ববর্ত্তী রমণীগণকে বলিলেন, 'শুনিয়াছিলাম যে 'বলা' বাঙ্গলা, সত্যই তাই; আমার ননদটি একটি আস্ত জানোয়ারের হাতে পড়িয়াছে।

'এই অপমানের পর বলরাম সেই মুহূর্ত্তেই শ্বশুরালয় পরিত্যাগ করিলেন। প্রাণপণ পরিশ্রমে লেখাপড়া আরম্ভ করিলেন। এবং শীঘ্রই একজন শ্রেষ্ঠ নৈয়ায়িকরূপে বাঙ্গালাদেশের সর্ব্বত্র খ্যাতিলাভ করিলেন।[2]

পৃ ৫৮। **কালীকীর্ত্তন, কৃষ্ণকীর্ত্তন, বিদ্যাসুন্দর**। রামপ্রসাদের প্রথম এবং তৃতীয় গ্রন্থ দুটি এবং তাঁর সাধনসঙ্গীতগুলিই সকলের জ্ঞাত। প্রসাদপ্রসঙ্গে

---

১ সাহিত্যসাধক চরিতমালায় রামচন্দ্র তর্কালঙ্কারের জীবনীতে উদ্ধৃত পৃ ১১।

২ যোগেন্দ্রনাথ গুপ্ত, সাধককবি রামপ্রসাদ (১৩৫৫) পৃ ১৮১।

বলা হয়েছে "উক্ত কাব্যদ্বয় [ কালীকীর্তন ও বিদ্যাসুন্দর ] ব্যতীত কৃষ্ণকীর্তন ও শিবসংকীর্তন নামক আরো দুইখানা কাব্য রচনা করেন। কৃষ্ণকীর্তনের পৃষ্ঠা দুই ভিন্ন অবশিষ্ট এবং শিবসংকীর্তন সম্পূর্ণ অপ্রাপ্য।"[১]

কালীকীর্তনে কয়েকটি ভণিতায় রামপ্রসাদ 'কবিরঞ্জন' উপাধি ব্যবহার করেছেন। দীনেশ ভট্টচার্য অনুমান করেন, কালীকীর্তন ১৭৫৯ খ্রীষ্টাব্দের পর রচিত হয়েছিল; কারণ ঐ খ্রীষ্টাব্দের সনদে নদীয়ারাজ রামপ্রসাদের নামের সঙ্গে কবিরঞ্জন উপাধি যোগ করেন নি। রামপ্রসাদের জীবিতকালেই কালীকীর্তনের যথেষ্ট প্রচার হয়েছিল, ঈশ্বর গুপ্তের লেখা থেকেই তা' বোঝা যায়, সুতরাং ১৭৫৯ খ্রীষ্টাব্দের বেশী পরেও কালীকীর্তন রচিত হয় নি।

১৮৩৩ খ্রীষ্টাব্দে ঈশ্বর গুপ্ত কালীকীর্তনের এক সংস্করণ প্রকাশ করেন।[২] বর্তমান জীবনীতে তিনি বলেছেন "পঞ্চবিংশতি বৎসর অতীত হইল আমরা রামপ্রসাদি পদ্য সংগ্রহ করণে প্রবৃত্ত হইয়াছি"। তাঁর এই উদ্যমের একটি ফল ছিল কালীকীর্তন প্রকাশ।

পৃ ৫৮। **কৃষ্ণকীর্তন**। কৃষ্ণকীর্তনের রচনাকাল অনুমান করা যায় নি। দীনেশ ভট্টাচার্যের অনুমান "ঈশ্বর গুপ্ত ইহা সম্পূর্ণ পাইয়াছিলেন, কিন্তু একটি মাত্র পদ মুদ্রিত করেন"।

পৃ ৫৮। **বিদ্যাসুন্দর**। অধ্যাপক সুকুমার সেনের মতে 'বিদ্যাসুন্দর কাব্য বোধহয় রামপ্রসাদের প্রথম রচনা।'[৩] তিনি অবশ্য অনুমানের পক্ষে কোনো কারণ উল্লেখ করেন নি। তবে বিদ্যাসুন্দর কাব্যও ১৭৫৯ খ্রীষ্টাব্দের পর রচিত। কারণ এই কাব্যে কবি কবিরঞ্জন উপাধি ব্যবহার করেছেন। ঈশ্বরগুপ্ত পরে লিখেছেন, "মহারাজ রামপ্রসাদি বিদ্যাসুন্দর দৃষ্টি করিয়া ভারতচন্দ্রের প্রতি বিদ্যাসুন্দর রচনার আদেশ করিয়াছিলেন'। রামপ্রসাদের রচনা যে ভারতচন্দ্রের পূর্ববর্তী এ-কথা ঈশ্বর গুপ্তের পরে অনেকেই মনে করেছেন। দীনেশচন্দ্র সেন বলেছেন, "ভারতচন্দ্রের রচনা যে গর্হিত রুচিদোষদুষ্ট, রামপ্রসাদ তাহার পথপ্রদর্শক'। এই বিশ্বাসের আর একটি কারণ ছিল। শোভাবাজার রাজ-

---

১ প্রসাদপ্রসঙ্গ ( ১ম সং, ১৮৩৫ ) পৃ ৪০

২ শ্রীসনৎ গুপ্ত বঙ্গীয় সাহিত্য পরিষৎ পত্রিকা, ৫০ ভাগ পৃ ৫৫-৬০-তে পুনরায় মুদ্রিত করেছেন।

৩ বাঙ্গালা সাহিত্যের ইতিহাস, ১ম খণ্ড অপ পৃ ৮৫০

বাড়ীর পণ্ডিত-কবি রামচন্দ্র তর্কালঙ্কার কবিকেশরী ১২৪৩ সালে প্রাণরাম চক্রবর্তীর কালিকামঙ্গল সম্পাদনা করেন। তাতে সম্পাদক নিজে কয়েক পংক্তি যোগ করে দেন—

বিদ্যাসুন্দরের এই প্রথম প্রকাশ।
তদন্তর কৃষ্ণরাম নিমতা যার বাস॥
তাঁহার রচিত গ্রন্থ আছে ঠাই ঠাই।
রামপ্রসাদের কৃত আর দেখা পাই॥
পরেতে ভারতচন্দ্র অন্নদামঙ্গলে।
রচিলেন উপাখ্যান প্রসঙ্গের ছলে॥[১]

আধুনিক গবেষণায় প্রমাণিত হয়েছে, রামপ্রসাদের রচনা ভারতচন্দ্রের পরবর্তী। ভারতচন্দ্রের অন্নদামঙ্গল সমাপ্তির তারিখ ১৭৫২ খ্রীষ্টাব্দ অপরন্তু ১৭৫৯ খ্রীষ্টাব্দের সনদে দেখা যায় রামপ্রসাদ কবিরঞ্জন উপাধি পান নি। সুতরাং স্পষ্টতঃই রামপ্রসাদের কাব্য ভারতচন্দ্রের কাব্য রচনার পর।[২] অন্য প্রমাণও দেওয়া হয়েছে, "বিদ্যাসুন্দর রচনাকালে রামপ্রসাদের তিন সন্তানের জন্ম হইয়াছে, তৎকালে তাঁহার বয়স প্রায় ৪০। ভারতচন্দ্রের মৃত্যুর পর এবং সর্ব্ব কনিষ্ঠ পুত্র রামমোহনের জন্মের পূর্ব্বে ১৭৬০-৭০ খ্রীঃ মধ্যে রামপ্রসাদ গ্রন্থরচনায় হস্তক্ষেপ করিয়াছিলেন বলিয়া অনুমান করা যায়।"[৩]

পৃ ৫৮। **কবিরঞ্জন উপাধি**। রামপ্রসাদ যে কৃষ্ণচন্দ্রের নিকট থেকে কবিরঞ্জন উপাধি পেয়েছিলেন, ঈশ্বর গুপ্তের উক্তি ছাড়া তার আর কোনো প্রমাণ নেই। কৃষ্ণচন্দ্র যাঁদের ভূমি দান করতেন, দানপত্রে তাঁদের নামের সঙ্গে উপাধিও প্রযুক্ত হত। ভারতচন্দ্রের প্রাপ্ত সনদে রায়গুণাকর উপাধি যুক্ত আছে। কিন্তু রামপ্রসাদকে নদীয়ারাজ যে ভূমি দান করেছিলেন, তার সনদে কবিরঞ্জন উপাধি নেই।[৪] ঐ দানপত্র ১১৬৫ সনের; 'অর্থাৎ ১৭৫৯ খ্রীষ্টাব্দের পূর্ব্বে ঐ উপাধি প্রদত্ত হয় নাই'।

---

১ বঙ্গীয় সাহিত্য পরিষদ পত্রিকা, ৫০ ভাগ, দীনেশচন্দ্র ভট্টাচার্য, 'প্রাণরাম চক্রবর্তীর কালিকামঙ্গল'।

২ শিবপ্রসাদ ভট্টাচার্য, ভারতচন্দ্র ও রামপ্রসাদ (১৯৬৩), পৃ ৫১।

৩ রামপ্রসাদ সেন (সাহিত্যসাধক চরিত মালা) পৃ ৩২।

৪ রামপ্রসাদ সেন (সাহিত্যসাধক চরিত) পৃ ২১।

পৃ ৫৯। **পূর্ব্ব অঞ্চলে রামপ্রসাদি কবিতা**। রামপ্রসাদ নামে অন্ততঃ তিনজন বিভিন্ন কবির সন্ধান পাওয়া যাচ্ছে। হালিসহরের রামপ্রসাদ সেন, কবিওয়ালা রামপ্রসাদ চক্রবর্তী [১] এবং পূর্ববঙ্গের চিনিশপুরের দ্বিজ রামপ্রসাদ। প্রসাদপ্রসঙ্গকার তাঁর বইয়ের প্রথম সংস্করণে দ্বিজ ও সেন রামপ্রসাদের মীমাংসা করতে না পেরে এমন অনুমানও করেছিলেন দ্বিজের লঘুতাব্যঞ্জক সঙ্গীতগুলি রামপ্রসাদের প্রাথমিক রচনাও হতে পারে।[২] দ্বিতীয় সংস্করণে তিনি বললেন, "যদিচ কবিরঞ্জন রামপ্রসাদ ভিন্ন দ্বিজ রামপ্রসাদের অস্তিত্ব সম্বন্ধে স্থির মীমাংসায় উপনীত হইতে পারিলাম না, তথাপি পশ্চিম বাঙ্গালার সেন রামপ্রসাদ ভিন্ন পূর্ব্ব বাঙ্গালায় একজন দ্বিজ রামপ্রসাদ ছিলেন—আমার এই সংস্কার দূর হইল না।"[৩] প্রসঙ্গতঃ বলা যেতে পারে কবিরঞ্জন রামপ্রসাদ কায়স্থ ছিলেন এবং তাঁর নাম ছিল রামপ্রসাদ দাস—এই মত প্রতিষ্ঠারও চেষ্টা হয়েছে। [৪]

দীনেশ ভট্টাচার্য মহাশয় দ্বিজ রামপ্রসাদের পরিচয় নিঃসংশয়িতরূপে উদ্ধার করেছেন। পূর্ববঙ্গে ভৈরব টাঙ্গী শাখার জিনারদি ষ্টেশনের নিকট চিনিশপুরের কালীবাড়ি দ্বিজ রামপ্রসাদের সাধনাস্থল। এঁর ডাক নাম ছিল 'পেচু ঠাকুর'। প্রবাদ অনুসারে কামাখ্যায় তিনি সিদ্ধি লাভ করেছিলেন। সিদ্ধিলাভের পর বেশী বয়সে তিনি পুনরায় বিবাহ করেন। দ্বিজ রামপ্রসাদ কবিরঞ্জন অপেক্ষা বয়সে বড়ো ছিলেন।

পৃ ৫১। **রামপ্রসাদকে নিষ্কর ভুমি দান**। "রামপ্রসাদের পুত্র রামদুলাল সেন "শন ১২০২ সাল ১৯ অগ্রহায়ণ" তাঁহার পিতার নামীয় মহাত্রাণ সম্পত্তির বিবরণ চারিটি পৃথক তায়দাদে দাখিল করেন—তন্মধ্যে ১৮৩৪৮ নং তায়দাদে আছে, রাজা কৃষ্ণচন্দ্র রামপ্রসাদকে মোট ৫১/০ বিঘা নিষ্কর জমী দান করিয়াছিলেন।"

---

১ 'রামবসু'-সম্পর্কিত 'আনুষঙ্গিক তথ্য' দ্রষ্টব্য।

২ প্রসাদ প্রসঙ্গ ( ১ম সং ১৮৬৫) পৃ ১৩-১৪।

৩ প্রসাদ প্রসঙ্গ ( ২য় সং ১২৮৩) পৃ ৫৪-৫৫।

৪ নব্যভারত, ১৩০২ পৃ ১৬৬-১৭৪ এবং পৃ ৩২১-৩৩২, রসিকচন্দ্র বসুর প্রবন্ধ। এই মতের প্রতিবাদ দ্রষ্টব্য নব্যভারত, ১৩০২, পৃ ৪৬৯-৪৭৫।

এছাড়াও রামপ্রসাদ স্বগ্রামের ধনী ব্যক্তিদের নিকট থেকে দান পেয়েছিলেন। হালিসহরের সুভদ্রা দেবী ১১৬৫ সনে একটি বাড়ি, দর্পনারায়ণ রায় তাঙ্গডেঙ্গা গ্রামে ২ বিঘা জমি এবং দর্পনারায়ণ, শ্রীরাম রায় ও কালীচরণ রায় একসঙ্গে ৮ বিঘা জমি রামপ্রসাদকে দান করেছিলেন।[১]

এখানে উল্লেখযোগ্য, রামপ্রসাদ তাঁর গানে কোথাও কৃষ্ণচন্দ্রের উল্লেখ করেন নি। কালীকীর্ত্তনে রাজকিশোর রায়ের নাম করেছেন। দীনেশ সেনের অনুমান "ইনি কৃষ্ণচন্দ্র মহারাজার পিসা শ্যামাসুন্দর চট্টোপাধ্যায়ের জামাতা ছিলেন। কবি এই রাজকিশোর মুখোপাধ্যায়ের আদেশে 'কালীকীর্ত্তন' রচনা আরম্ভ করেন। সে কথা তিনি নিজেই লিখিয়াছেন—শ্রীরাজকিশোরাদেশে শ্রীকবিরঞ্জন। রচে গান মোহান্ধের ঔষধ অঞ্জন॥" ভারতচন্দ্রও এই রাজকিশোর মহাশয়ের গুণজ্ঞাপক এক পংক্তি কবিতা লিখিয়াছেন—"মুখ রাজকিশোর কবিত্ব কলাধার। ( অন্নদামঙ্গল )॥"[২]

বিজয়রাম সেনের তীর্থমঙ্গলে এক রাজকিশোরের নাম আছে—

হুগলীর দেওয়ান রাজকিশোর রায়।
বজরাতে আসিয়া তাঁহে প্রণমিল পায় ॥৯৭[৩]

পৃ ৫৯। **অজু গোঁসাই**। এঁর সম্পর্কে বিশেষ কিছুই জানা যায় না। প্রকৃত নাম অযোধ্যরাম গোস্বামী বা রাজু গোস্বামী। ইনি ছিলেন বৈষ্ণব, রামপ্রসাদের সমসাময়িক এবং স্বগ্রামবাসী। আজু অত্যন্ত পরিহাসরসিক ছিলেন এবং উপস্থিত মত সঙ্গীত রচনা করতে পারতেন। শোনা যায়, মহারাজ কৃষ্ণচন্দ্র উভয়কে একত্র করে উত্তর প্রত্যুত্তর উপভোগ করতেন। তবে আজুর পরিহাস মাত্রা ছাড়িয়ে যেতে চাইলেই তিনি থামিয়ে দিতেন। উত্তরমূলক গান ছাড়া আজুর অন্য ধরণের গান পাওয়া যায় না। রামপ্রসাদ আজুকে কখনও আক্রমণ করেছেন বলে শোনা যায় নি। আজু গোঁসাইকে লোকে পাগল বলত। কিন্তু সত্যই তিনি পাগল ছিলেন না। তবে ইনি পণ্ডিত এবং সাধক ছিলেন। কেউ কেউ বলেন এঁর নাম

---

১ রামপ্রসাদ সেন ( সাহিত্য সাধক চরিত ) পৃ ২১-২২।
২ বঙ্গভাষা ও সাহিত্য ( ৭ম সং ) পৃ ৫০৯।
৩ তীর্থমঙ্গল ( নগেন্দ্রনাথ বসু সম্পাদিত ) পৃ ২৩।

অজয় গোস্বামী, অচ্যুতানন্দ গোস্বামী অথবা রাজচন্দ্র গোস্বামী। এঁর কোনো বংশ নেই।[১]

পৃ ৬২। **রামপ্রসাদের ধর্মমত**। রামপ্রসাদ কালীর উপাসক শাক্তসাধক ছিলেন। ভারতচন্দ্রের বিদ্যাসুন্দরের পর রামপ্রসাদ কালিকামঙ্গলে তন্ত্রোক্ত কতকগুলি রহস্যময় ক্রিয়া বর্ণনা করেছেন। 'রামপ্রসাদী বিদ্যাসুন্দর একাধারে কাব্য ও কৌলতন্ত্রের নিবন্ধ এবং জনসাধারণের নিকট এজাতীয় রহস্যময় তন্ত্রগ্রন্থ চিরকালই গুপ্ত থাকে।" (দীনেশ ভট্টাচার্য) রামপ্রসাদ কালীসাধনা করতে করতে অদ্বৈতানুভূতিতে পৌছেছিলেন, ঈশ্বরগুপ্ত নিজেই তা বলেছেন। "শ্রীরামপ্রসাদের জীবনে অদ্বৈতব্রহ্মের উপলব্ধি এবং দ্বৈতভাবে ঈশ্বরোপাসনা (অর্থাৎ তাঁহার দুইরূপ—একটী সবিশেষ বা সগুণ এবং অপরটী নির্ব্বিশেষ বা নির্গুণ। প্রথমোক্তরূপে তিনি ঈশ্বর জীব ও জগৎ এবং দ্বিতীয়রূপে তিনি অজ্ঞাত ও অজ্ঞেয়) উভয়ই কিয়ৎপরিমাণে সামঞ্জস্য লাভ করিয়া বিরাজ করিতেছিল। এক জীবনে উভয় ভাবের সামঞ্জস্য কিয়ৎ-পরিমাণে উপলব্ধি করিতে না পারিলে প্রসাদের সঙ্গীতগুলির মধ্যে অনেকস্থলে পরস্পর বিরুদ্ধ ভাবের সমাবেশ আছে বলিয়া ভ্রম হইবে।"[২]

পৃ ৬৪। **রামপ্রসাদের মৃত্যু**। রামপ্রসাদের মৃত্যু সম্পর্কে বিভিন্ন কিম্বদন্তীর প্রচলন আছে। কেউ কেউ বলেন, কালী মূর্তির বিসর্জনের সময়ে তিনি জলে ঝাঁপ দেন। "He died in 1762, it is said by jumping into the river Ganges with the image of Kali, which was thrown in after the ceremony of the Puja was over.[৩]

কেউ কেউ বলেন, ব্রহ্মরন্ধ্র বিদীর্ণ হয়ে রামপ্রসাদের মৃত্যু হয়।

---

১ যোগেন্দ্র নাথ গুপ্ত, সাধক কবি রামপ্রসাদ (১৯৫৪), অষ্টম অধ্যায়ে অজু গোঁসাইয়ের অনেকগুলি গান উদ্ধৃত।

২ অতুলচন্দ্র মুখোপাধ্যায়, রামপ্রসাদ পৃ ৯২। নিবারণচন্দ্র দাশগুপ্ত রামপ্রসাদের ধর্মমতের বিভিন্ন দিক নিয়ে বিস্তৃত আলোচনা করেছেন। দ্রষ্টব্য বীরভূমি (নবপর্য্যায়) দ্বিতীয় খণ্ড (১৩১১) 'প্রসাদী সঙ্গীত' পৃ ৭-২২, ৮৯-১০১, ১৫০-১৬১।

৩ The Good Old Days of Ho'ble John Company (1882) Vol. I. p. 289 যোগেন্দ্রনাথ গুপ্ত 'সাধককবি রামপ্রসাদ' ১৪ অধ্যায়ে রামপ্রসাদের মৃত্যু সম্পর্কে বিভিন্ন কিম্বদন্তীর উল্লেখ করেছেন।

পৃ৬৬। **চূড়ামণি দত্ত**। "চূড়ামণি দত্তের বাড়ী ছিল বর্ত্তমান শোভাবাজারের রাজবাটীর দক্ষিণভাগে। অদ্যাপি রাজবাড়ীর দক্ষিণভাগে চূড়ামণি দত্তের গলি বিদ্যমান রহিয়াছে। শোভাবাজারের মহারাজ নবকৃষ্ণ পলাশী যুদ্ধের পর প্রচুর ধনশালী এবং প্রতিষ্ঠাবান্ হওয়ায় সেকালের কলিকাতায় অনেক বুনিয়াদি ধনবান্দের ঈর্ষাভাজন হইয়াছিলেন।

এই চূড়ামণি দত্তের সহিত সামাজিক ও বৈষয়িক ব্যাপার লইয়া রাজা নবকৃষ্ণের সঙ্গে প্রায়ই বিবাদ-বিসম্বাদ চলিত। উভয় উভয়কে ঠকাইতে চেষ্টা করিতেন। চূড়ামণি দত্ত সে সময়ে একজন ধনী মজলিসী এবং সম্ভ্রান্ত ব্যক্তি ছিলেন। কথিত আছে যে চূড়ামণি দত্তের চরমকাল উপস্থিত হইলে তাঁহার পুত্রেরা তৎসমীপে গিয়া পারলৌকিক ক্রিয়াদি সম্পাদন সম্বন্ধে অভিমত প্রার্থনা করিলেন। তদুত্তরে তিনি কহিলেন, "বাপু, তদ্বিষয়ে তোমরা যাহা ইচ্ছা করিতে পার। সম্প্রতি আমার একান্ত ইচ্ছা যে, আমার প্রণীত একটি গীত যাহা বাক্স মধ্যে আছে, একশত ঢাকের বাদ্য সহ সেই গানটি গাহিতে গাহিতে আমাকে 'তীরস্থ' কর।' এই বলিয়া বাক্সের চাবি তাঁহাদিগকে ফেলিয়া দিলেন। পুত্রেরা তাঁহার আদেশ অনুসারে একশত ঢাকের বাদ্যসহ তাঁহাকে গঙ্গাতটে লইয়া যাইলেন। গঙ্গাযাত্রা করিবার কালে নবকৃষ্ণের বাটীর সম্মুখ দিয়া তাঁহাকে লইয়া যাওয়া হয় ও তাঁহার রচিত গীতটি ঢক্কানিনাদের সহ উচ্চৈঃস্বরে গীত হয়।

কথিত আছে যে চূড়ামণিকে যখন গঙ্গাতীরে লইয়া যাওয়া হয়, তৎকালে তিনি শয্যায় বসিয়াছিলেন, শয়ন করেন নাই। তাঁহার পীড়া সাংঘাতিক আকার ধারণ করিবা মাত্রই তিনি বহুসংখ্যক ঢুলি আনাইয়া নিজে একখানি রৌপ্য নির্ম্মিত চতুর্দ্দোলায় বসিয়া গঙ্গাযাত্রায় চলিলেন। অগ্র পশ্চাৎ অসংখ্য লোহিত বর্ণের পতাকা, দলে দলে নগরকীর্ত্তন। চতুর্দ্দোলাটি নানারূপে সাজানো। নামাবলীর চন্দ্রাতপ তুলসী মালার ঝালর, চারিদিকে তুলসী গাছ, আর তার মধ্যে চূড়ামণি দত্ত আসন করিয়া বসিয়া আছেন। তাঁহার সর্ব্বাঙ্গে হরিনামের ছাপ, পরিধানে রক্তবর্ণের চেলী, পৃষ্ঠে নামাবলী ও গলায় এবং হাতে জপমালা। অগ্রে ঢুলিয়া 'চূড়া যায় যম জিনতে' এই বোল বাজাইতে লাগিল। কীর্ত্তনিয়ারা গাহিতে লাগিল গীতটি এই—

> **আয়রে আয় নগরবাসী, দেখবি যদি আয়।**
> **সবারে ( জগৎ ) জিনিয়ে চূড় যম জিনিতে যায়।**

যম জিনিতে যায়রে চূড়া যম জিনিতে যায়।
নবা দেখবিত আয় নবা দেখবিত আয়!
জপ তপ কর কিন্তু মরতে জানলে হয়। ইত্যাদি

শোভাবাজার রাজবাটীর সম্মুখে দাঁড়াইয়া, এই গান গাহিবার পর চূড়ামণি সদলবলে গঙ্গার দিকে অগ্রসর হইলেন। রাজবাটীর লোকেরা এই কঠোর বিদ্রূপে বড়ই মর্ম্মাহত হইলেন; কয়েকদিন গঙ্গাবাস করিয়া চূড়ামণি দত্ত পরিশেষে সজ্ঞানে গঙ্গালাভ করেন।"[১]

"চূড়ামণি দত্তের শ্রাদ্ধের সময়ে একটা গোলযোগ ঘটায় নবকৃষ্ণ তাঁহার দলস্থ কায়স্থগণকে সভাক্ষেত্রে যোগদান করিতে নিষেধ করায় কালীপ্রসাদ [ চূড়ামণির পুত্র ] বড়িশা-বেহালার সাবর্ণ চৌধুরী জমীদার সন্তোষ রায়ের শরণাপন্ন হন। ইনি স্বদলস্থ ব্রাহ্মণ ও কায়স্থগণকে লইয়া কালীপ্রসাদের বাটীতে উপস্থিত হওয়ায় তিনি পিতৃদায় হইতে উদ্ধার পান।"[২]

---

১ যোগেন্দ্রনাথ গুপ্ত, সাধক কবি রামপ্রসাদ পৃ ১৭৪-১৭৫।

২ হরিহর শেঠ, প্রাচীন কলিকাতা পরিচয় ( ১৯৫২ ) ৪২২-৫২৩।

# রামনিধি গুপ্ত*

( ১৭৪১—১৮৩৯ খ্রী )

কবি রামনিধি গুপ্ত অতি দীর্ঘজীবী ছিলেন। অষ্টাদশ শতাব্দীর বর্গীর হাঙ্গামার সময় তাঁর জন্ম এবং উনবিংশ শতাব্দীর ইয়ং বেঙ্গল আন্দোলনের সময় তাঁর মৃত্যু। এই দীর্ঘ প্রায় সাতানব্বই বৎসরের সব ঘটনা এবং তাদের সাল তারিখ যথাযথ মনে রাখা স্বভাবতঃই কঠিন। বিশেষতঃ রামনিধি জীবনের শেষের দিকে অতীত অবিকৃতরূপে মনে রাখতে পেরেছেন কিনা সন্দেহ। তাঁর জীবদ্দশাতে সংকলিত 'গীতরত্ন' ( ১২৪৪ ) গ্রন্থে নিধুবাবুরই অনেক গান বিকৃত এবং পরিবর্তিত আকারে পাওয়া যায়। গীতরত্ন গ্রন্থের তৃতীয় সংস্করণের ( ১২৭৫ ) ভূমিকায় জয়গোপাল গুপ্ত লিখেছেন—"আর যখন সে সকল গীত রচনা হইয়াছিল, তখনকার লোকপরম্পরায় মুখে মুখে শিখিয়া রাখিয়াছিল, সে সকল গীত এই ক্ষণে সংগ্রহ কিম্বা সংশোধন করিবার উপায় নাই তাহার ভিতর বিস্তর অশুদ্ধ পদ এবং কথা শুনিতে পাওয়া যায় এ নিমিত্তে নিরস্ত রহিতে হইল।"[১] সুতরাং নিধুবাবু নিজের রচিত অনেক গানকেই যখন শুদ্ধরূপে সংকলনে উদ্ধৃত করতে পারেন নি তখন তাঁর অতি দীর্ঘ জীবনের ঘটনা এবং সাল তারিখ অভ্রান্তরূপে বলে যেতে পেরেছেন বলে মনে হয় না। ঈশ্বর গুপ্ত নিধুবাবুর জীবনকাহিনী রামনিধি অথবা জয়গোপাল কার কাছে শুনেছিলেন বলা শক্ত। মনে হয় জয়গোপালের কাছেই শুনেছিলেন। গীতরত্নের ২য় ও ৩য় সংস্করণের ভূমিকায় জয়গোপাল পিতার যে জীবনী দিয়েছেন, মাঝখানে কিছু বাদ থাকলেও, সেই জীবনী ঈশ্বর গুপ্তের সংগ্রহের অবিকল উদ্ধৃতি বলা যায়। জয়গোপালের দেওয়া তথ্য ঈশ্বর গুপ্ত ব্যবহার করেছিলেন, পরে সেই রচনাকে গীতরত্নের ভূমিকায় ব্যবহার করা হয়েছিল, মনে হয়।

ঈশ্বর গুপ্ত নিধুবাবুর জীবনের কতকগুলি সুস্পষ্ট বৎসর উল্লেখ করেছেন। এখানে উল্লেখযোগ্য, জয়গোপাল গুপ্তের সংস্করণেও নিধুবাবুর জীবনের ঘটনা

---

* বঙ্গীয় সাহিত্য পরিষৎ পত্রিকা ৬৩ বর্ষ, ৪র্থ সংখ্যায় রামনিধি গুপ্তের জীবনকাহিনী আলোচনা করে প্রথম প্রবন্ধ প্রকাশ করেছিলাম। সেই প্রবন্ধটি এখানে মুদ্রিত হল।

১ গীতরত্ন ( ৩ সং ) পৃ ৸৶০।

সবই রেখে দেওয়া হয়েছে, সাল-তারিখেরও কোনো পরিবর্তন নেই। এটাও মনে রাখা দরকার, জয়গোপাল নিধুবাবুর তৃতীয় বিবাহের সন্তান। তৃতীয় বিবাহ হয় নিধুবাবুর ছাপরা থেকে ফেরার পর; তখন তাঁর বয়স তিপ্পান্ন বৎসর। বরদাপ্রসাদ দে রামনিধি গুপ্তের আর একটি জীবনী লিখেছিলেন; তাতে ঈশ্বরগুপ্তকে প্রধানতঃ অনুসরণ করা হলেও দু-একটি নতুন সংবাদ দেওয়া আছে।[১] রামনিধি যখন ছাপরা যান তখন তাঁর বয়স ৩৫ বৎসর এবং ছাপরায় নিধুবাবুর অবস্থিতিকাল ১৮ বৎসর—এই দুটি নূতন সংবাদ মিলিয়ে ঈশ্বর গুপ্ত-নির্দিষ্ট রামনিধির জীবনী এই রকম—

| | | |
|---|---|---|
| জন্ম | ১১৪৮ | ১৭৪১ খ্রী |
| চাঁপ্তা থেকে প্রত্যাবর্তন | ১১৫৪ | ১৭৪৭ |
| সুখচরে বিবাহ | ১১৬৮ | ১৭৬১ |
| প্রথম সন্তান | ১১৭৫ | ১৭৬৮ |
| ছাপরা যাত্রা | ১১৮৩ | ১৭৭৬ |
| কলকাতায় প্রত্যাবর্তন | ১২০১ | ১৭৯৪ |
| দ্বিতীয় বিবাহ | ১১৯৭ | ১৭৯০ ? |
| তৃতীয় বিবাহ | ১২০১ | ১৭৯৪ |
| সংশোধিত আখড়া স্থাপন | ১২১১ | ১৮০৪ |
| মৃত্যু | ১২৪৫ | ১৮৩৯ |

এই বিবরণের একটি বড়ো অসঙ্গতি দ্বিতীয় বিবাহের বৎসর।[২] কলকাতায় ফেরার পূর্বেই এই তারিখ পড়ে। সুতরাং হয় দ্বিতীয় বিবাহ আরো পরে হয়েছে, না হয় আগেই নিধুবাবু ফিরেছিলেন এবং বরদাপ্রসাদ-কথিত ছাপরায় স্থিতিকাল আঠারো বৎসর নয়। এর কোনোটাই সত্য না হতে পারে; আগাগোড়া হিসাবেই ভুল থাকা বিচিত্র নয়।

এখানে বিশেষ প্রণিধানযোগ্য হরিমোহন মুখোপাধ্যায়ের মতে 'নিধুবাবুর দ্বিতীয় বিবাহ—কলিকাতার জোড়াসাঁকোয় ১১৭৮ সালে—৩০ বৎসর বয়সে।'[৩]

১ Journal of the Bengal Academy of Literature, vol I. No 6 January 6, 1894.

২ শ্রীযুক্ত সুশীলকুমার দে সর্বপ্রথম এই অসঙ্গতি লক্ষ্য করেন। দ্রষ্টব্য সাহিত্য পরিষৎ পত্রিকা ১৩৩৪ 'রামনিধি গুপ্ত' প্রবন্ধ। 'নানানিবন্ধে' (১৩৬০) পুনর্মুদ্রিত (পৃ ১১৩, পাদটীকা)।

৩ বঙ্গভাষার লেখক পৃ ৩২০।

'বাঙ্গালীর গান' গ্রন্থে নিধুবাবুর দ্বিতীয় বিবাহের তারিখ ১১৭৮ সাল অর্থাৎ ১৭৭১ খ্রীষ্টাব্দ।[১] বৈষ্ণবচরণ বসাকের মতেও রামনিধির দ্বিতীয় বিবাহ হয় ১১৭৮ সালে। দেখা যাচ্ছে, এই তারিখটির সম্পর্কে কিঞ্চিৎ সন্দেহের অবকাশ আছে। অনেকেই ঈশ্বর গুপ্ত অথবা জয়গোপালের তারিখ গ্রহণ করেননি।

বরদাপ্রসাদ লিখেছেন, ছাপরা যাত্রার সময় নিধুবাবুর বয়স পঁয়ত্রিশ বৎসর অর্থাৎ ১৭৭৬ খ্রীষ্টাব্দ। ঈশ্বর গুপ্তের জীবনীতে নিধুবাবুর ছাপরা যাত্রার সময়ের ইঙ্গিত দেওয়া আছে—'অনন্তর যে সময়ে এই বঙ্গদেশে ইংরাজদিগের স্থির প্রভুত্ব হয় এবং যখন সাহেবেরা এই রাজ্যের ভিন্ন ভিন্ন অংশের রাজা ও ভূম্যধিকারিদিগের সহিত বন্দোবস্ত করেন, সেই সময়ে নিধুবাবু নিজ পল্লীস্থ ৺দেওয়ান রামতনু পালিত মহাশয়ের সহিত চিরণ ছাপরায় কর্ম্ম করিতে গমন কবিলেন…"।[২] পলাশীর যুদ্ধের পর অনেক দিন পর্যন্ত ইংরেজেরা এ-দেশের রাজস্ব-ব্যবস্থায় হস্তক্ষেপ করে নি। এমন কি ১৭৬৫ খ্রীষ্টাব্দে দেওয়ানী লাভ করবার পরেও জমিদারদের সঙ্গে বন্দোবস্তে বিশেষ কিছু পরিবর্তন আসে নি—

"Since the subversion of the Mogul empire, the lands of every district of course became the property of each respective usurper, so long as by their own power they can maintain possession; and so long each usurper deemed himself, and in fact was a real sovereign. Thus upon the English East India company's assuming the Dewannee, we find that they also in their turn, declare themselves to have become the sovereigns of a rich and patent kingdom; of the revenues of which they likewise declare themselves not only the Collectors but Proprietors."[৩]

---

১ বাঙ্গালীর গান, পৃ ৬৬।

২ বর্তমান গ্রন্থ, পৃ ১০১।

৩ Bolts, Consideration on Indian Affairs Particularly respecting the Present State of Bengal (1772) p. 150.

—এই সময়ে অর্থাৎ ১৭৬৫ থেকে ১৭৭২ খ্রীষ্টাব্দ পর্যন্ত বাংলা দেশে মহম্মদ রেজা খান এবং বিহারে সীতাব রায় ইংরেজদের অধীনে নায়েব্ দেওয়ান রূপে শাসনকার্য এবং রাজস্ব-আদায় করতেন। কিন্তু এই ব্যবস্থা সন্তোষজনক ছিল না। এদের উৎপীড়নের দুঃসহ স্মৃতি অনেকদিন পর্যন্ত দেশে জাগরূক ছিল। অতঃপর ১৭৭২ খ্রীষ্টাব্দে ব্যবস্থার পরিবর্তন হল। ছিয়াত্তরের মন্বন্তরের পর এর প্রয়োজনীয়তা বিশেষভাবেই দেখা ছিল। ১৭৬৯ খ্রীষ্টাব্দে ইংরেজ দেওয়ান দেশীয় রাজস্ব কর্মচারীদের কাজের তদারক করবার জন্য বিভিন্ন স্থানে পরিদর্শক নিযুক্ত করলেন। তাদের কাজ হল ভূমির উৎপাদন, প্রদেশের সংক্ষিপ্ত ইতিবৃত্ত ইত্যাদি সংগ্রহ করা।[১] এই বিবরণীতে দেশের দারুণ অব্যবস্থা প্রকট হোল।

সুতরাং ১৭৬৫-র পর দ্বিতীয় ব্যবস্থা হল ১৭৭২ খ্রীষ্টাব্দে। এই ব্যবস্থায় কেন্দ্রীয় নিয়ন্ত্রণ কড়াকড়ি করা হল। পরিদর্শকদের নাম হল কলেকটর। তাঁরা দেশীয় কর্মচারীদের সহায়তায় রাজস্ব সংগ্রহ করতেন।

"Every British Collector had still a native officer, chosen by the Committee of Revenue and styled Diwan joined with him in the superintendence of the land tax. The actual collection was managed by the farming system, according to which tenders were invited for each Pargana, or fiscal division of a District. A settlement for five years (1772-1777) was concluded with the highest bidders, whether they were the previous Zemindars or not.[২]

কিন্তু এ রকম নীলামের ব্যবস্থা করেও তেমন সুফল পাওয়া গেল না। নীলামের অনুরূপ রাজস্ব অনেক ক্ষেত্রেই প্রজারা দিতে পারল না। ১৭৭৭-এর পর বাৎসরিক বন্দোবস্ত করা হল। ১৭৮১ খ্রীষ্টাব্দে বোর্ড অফ রেভিনিউ স্থাপিত হলে জেলায় জেলায় রাজস্ব আদায় প্রত্যক্ষতঃ ইংরেজ কালেক্টারের হাতে এসে যায়। ১৭৯৩ খ্রীষ্টাব্দে প্রবর্তিত হল চিরস্থায়ী বন্দোবস্ত।

---

১ **Fifth Report from the Select Committee on the Affairs of East India Company Vol I (1812) Ed. Firminger (Cal 1917) p. 4.**

২ **Hunter, Bengal Ms Records Vol I (London, 1894) p. 18.**

ঈশ্বর গুপ্ত ইংরেজের সঙ্গে দেশীয় জমিদারের যে-বন্দোবস্তের উল্লেখ করেছেন, সেটা স্পষ্টতঃই ১৭৭২-১৭৭৭-এর। চিরণ ছাপরায় মণ্টগোমারী তখন কালেক্টর এবং রামতনু পালিত ছিলেন দেওয়ান। কালেক্টর এবং দেওয়ানের নিয়োগ এই ব্যবস্থাতেই হয়েছিল, উপরে উদ্ধৃত হাণ্টারের বর্ণনাই তার প্রমাণ। তা' ছাড়া রামনিধির জীবনের ঘটনাপঞ্জীর তারিখও এই সময়েই পড়ে।

রামনিধির জীবনের ঘটনাগুলি মোটামুটি সবই মিলে গেলেও দ্বিতীয় বিবাহের সময়টির সম্বন্ধে কোনো নিশ্চিত সিদ্ধান্ত করা গেল না। আমাদের অনুমান, ১৭৬১-তে নিধুবাবুর প্রথম বিবাহ এবং ১৭৬৮-তে প্রথম সন্তানের জন্ম পর্যন্ত নিধুবাবুর জীবনের এই সাত বৎসরে এমন কতকগুলি ঘটনা ঘটেছিল, যা তিনি পরবর্তীদের কাছে কখনোই প্রকাশ করেন নি। অনুমান করি, নিধুবাবু এই সময়ে ছাপরায় ছিলেন এবং ১৭৬৮-র পূর্বেই কলিকাতায় ফিরে এসেছিলেন। প্রথমবার ছাপরা থেকে ফেরার পর স্ত্রীবিয়োগ ঘটে এবং বঙ্গভাষার লেখক এবং বাঙ্গালীর গানের সংবাদ সত্য হলে ১৭৭১ খ্রীষ্টাব্দে দ্বিতীয় বিবাহ করেন। কিন্তু সে-স্ত্রীও বিগত হলে ঈশ্বর গুপ্ত-উল্লিখিত জমিদারী বন্দোবস্তের সময় (১৭৭২ থেকে ১৭৭৭-এর মধ্যে) তিনি আবার ছাপরায় যান। ১৭৯৪ খ্রীষ্টাব্দে ফিরে এসে তিনি তৃতীয়বার বিবাহ করেন।

ঈশ্বর গুপ্ত নিধুবাবুর জীবনের একটি অর্থপূর্ণ ঘটনার উল্লেখ করেছেন। ছাপরার নায়েব জগন্মোহন মুখোপাধ্যায়ের অসৎ উপায়ে অর্থোপার্জনের নির্দেশে বিরক্ত হয়ে রামনিধি সেখানকার কাজ ছেড়ে দেন। কিন্তু তাঁর প্রাপ্য দশ হাজার টাকা জগন্মোহন মুখোপাধ্যায়েরই কথায় তাঁর কাছ থেকে নিয়ে নেন। নিধুবাবু যদি অসৎ উপার্জনকে ঘৃণা করেন তবে এ টাকা কিসের? সেকালের দিনে একজন সামান্য কেরাণীর পক্ষে জীবিকানির্ব্বাহের পরেও এই সঞ্চয় কি ক'রে সম্ভব? বরদাপ্রসাদ দে লিখেছেন, Ramnidhi went to Chapra at the age of thirty five on the assurance that he would be appointed to the post of second clerk in the collectorate which was then vacant.[১] অনুমান হয়, এটা নিধুবাবুর পূর্বার্জিত অর্থ। প্রথমবার তিনি যখন ছাপরায় এসে ছিলেন তখনই সম্ভবতঃ এই অর্থ লাভ করে থাকবেন। এটা

---

১ Journal of the Bengal Academy of Literature. Vol 1. No 6. p. 4.

শুধুই অনুমান হলেও এই সময়ের একটি অদ্ভুত ঘটনার সঙ্গে তাঁর যোগ ছিল কি? ঘটনাটি এই—

এ যুগের অর্থাৎ ১৭৬০ থেকে ১৭৬৪র মধ্যে বাংলাদেশের ইতিহাস মীর কাশিমের সঙ্গে ইংরেজের সংঘর্ষের বিবরণে পূর্ণ। মীর কাশিমের সঙ্গে ইংরেজদের যুদ্ধ অনিবার্য এবং আসন্ন ভেবে এলিস পাটনা শহর অধিকার করতে গিয়ে ব্যর্থ হন। এই ঘটনা ১৭৬৩ খ্রীষ্টাব্দের। এলিসের এই হঠকারিতা ইংরেজরাও সমর্থন করে নি। ভ্যানসিটার্ট লিখেছেন,

The particulars of this disaster with the other operations of the war are sufficiently known : let it here suffiice to observe that the city was surprised and taken without resistance by our troops, in the night of the 24th June ; and by their disorderly behaviour afterwards, whilst they were dispersed, and intent only on plunder, was retaken by a handful of the Nabob's people, the next day at noon ; after which loss the gentleman of the factory with the scattered remains of the army retired across the river and were all destroyed or taken prisoner.[১]

অতঃপর এলিস তাঁর অনুচরদের নিয়ে গঙ্গা অতিক্রম করলেন ২৯-এ জুন। গোলাম হোসেন তবাতবাই এই ঘটনার বর্ণনা দিয়েছেন এইভাবে—

But Mr. Ellis, who had now lost all courage not choosing to stand his ground even there, resolved to fly further, as far as Chapra by water and from thence to cross the Serdjo which is the boundary of the two Soobahs, or provinces, intending to take shelter in Shudjah-ed-doula's dominions ; but even that could not be effected. One Ram-nedy, Fodjdar of the district of Sarun, an ungrateful Bengaly, who owed much to the English had the confidence to attack the fugitives, whilst

---

১ **Vansittart, A Narrative of the Transactions in Bengal, Vol III (1766) Pp 329-330.**

Sumro, with some regiments of Talingas crossed over from Bacsar to support him,[১]

এই ঘটনা ঘটেছিল ছাপরার অন্তর্গত মানঝি নামক স্থানে। বর্ণনায় রামনিধিকে অকৃতজ্ঞ বাঙালী বলা হয়েছে। কারণ ইংরাজের কাছেই তিনি কাজ করতেন তথাপি তাদের বিরুদ্ধে যুদ্ধ করেছিলেন। ফৌজদার একটি বড়ো পদ, সেই পদে সত্য সত্যই তিনি যদি অধিষ্ঠিত থাকতেন তবে তাঁর নাম অন্যান্য স্থানেও উল্লিখিত থাকত। কিন্তু সমরুর নাম থাকলেও রামনিধির নাম নেই।[২] সুতরাং রামনিধি আসলে সত্য সত্যই ফৌজদার ছিলেন না। এই রামনিধি যদি নিধুবাবু হন, তবে তাঁর বয়স বাইশ বৎসর। এই বয়সে সাধারণ সৈনিক হওয়াই সম্ভব। এইজন্যই তাঁর নাম আর কারো মনে থাকে নি। এর পরেই নবাবের সঙ্গে ইংরেজের বিরোধ চরমে ওঠে এবং বাংলার নবাবী রাজত্ব সম্পূর্ণ বিলীন হয়ে যায়। এমন হওয়া বিচিত্র নয়, এই সব ঘটনায় তিনি প্রচুর অর্থ লাভ করেছিলেন কিন্তু সে সব ফেলে কিংবা গচ্ছিত রেখে বাংলা দেশে ফিরে আসেন সম্ভবত: ১৭৬৪ খ্রীষ্টাব্দে।[৩] ১৭৬৮-তে তাঁর একটি পুত্র লাভ হয়। কিন্তু বেশিদিন সে জীবিত থাকে নি কিছুদিন পর পত্নীরও মৃত্যু হয়। ১৭৭১ খ্রীষ্টাব্দে তিনি দ্বিতীয় বার বিবাহ করেন। হরিমোহন এই বৎসরটি সম্পর্কে বোধহয় নিশ্চিত ছিলেন সেইজন্য বৎসরের সঙ্গে বয়সেরও উল্লেখ করেছেন। কিন্তু দ্বিতীয় পত্নীও বেশিদিন জীবিত ছিল না। এরপর নিধুবাবু ছাপরা চলে যান। সাত আট বৎসর

---

১ Seir-ul Mutaqharin Vol II (1902) p 474.

২ Bengal District Gazetteer, Saran, Ch. II p 23 মুতাখরীনকে অনুসরণ করেছে। কিন্তু Broome, History of the Rise and Progress of the Bengal Army (1850) p 364; John William, Bengal Native Infantry (1817) Vol 1 p 125; Caraccioli, Life of Lord Clive Vol. 1. p 87; Vansittart. A Narrative of Transaction, Vol III (1766) কোনো বইতেই রামনিধির নাম নেই. যদিও সমরুর নাম পাওয়া যায়।

৩ উর্ধ্বতন কর্মচারীর নিকট এই অর্থ গচ্ছিত রাখা বিশ্বাসযোগ্য নয় বলে মনে হতে পারে। জগমোহনের সন্দেহজনক চরিত্রই এর সত্যতার প্রমাণ। শাসন বিভাগে অসাধুতার দৃষ্টান্ত কিশোরীচাঁদ মিত্রের উক্তিতেই স্পষ্ট। দ্রষ্টব্য অবতারণা, 'অষ্টাদশ শতাব্দীর দ্বিতীয়ার্ধ ও রামনিধি'।

পর তিনি মন্বন্তরের পরে ফিরে গেলেন, তখন তাঁর পূর্ব ইতিহাস বিস্মৃত। বারবার মৃত্যুশোকে নিধুবাবুর মনে বৈরাগ্য ভাবের উদয় হয়। তিনি দীক্ষা গ্রহণ করেন। ১৭৯৪-তে কাজ ছেড়ে কলকাতায় ফিরে এসে তিনি তৃতীয় বার বিবাহ করেন। এমন হওয়া খুবই সম্ভব, ইংরেজের বিরুদ্ধে যুদ্ধ করেছিলেন বলেই ইংরেজ শাসন প্রতিষ্ঠিত হলে সে-সব কথা তিনি আর প্রচার করতে চান নি। এইজন্যই রামনিধি গুপ্তের প্রথম জীবনের ইতিহাস আজ আমাদের কাছে অজ্ঞাত।

মুতাখরীনে উল্লিখিত রামনিধি আমাদের রামনিধি কিনা সে সম্বন্ধে চরম সিদ্ধান্ত অবশ্য এখন করা যায় না। সেকালের দিনে কোন বাঙালীর বাংলা দেশের বাইরে গিয়ে দুঃসাহসিকতাপূর্ণ উদ্যমে ঝাঁপিয়ে পড়া অসাধারণ—এ বিষয়ে একাধিক রামনিধির কল্পনা একটু কষ্টকর। তাঁর যে দৃঢ় স্বল্পবাক্ ব্যক্তিত্বের উল্লেখ ঈশ্বর গুপ্ত করেছেন সেটাও স্মরণীয়। নিজের কথা নিধুবাবু বিশেষ বলতেন না বলেই মনে হয়। যিনি গান রচনা করেছিলেন 'নানান দেশের নানান ভাষা' তাঁর চরিত্রে বিদেশীর প্রতি বিরাগের বীজ এক বিস্মৃত-প্রায় অতীতে নিহিত ছিল বলে অনুমান করা যেতে পারে।

ছাপরা থেকে শেষ বারের মতো ফেরার পর তিনি শুধু সঙ্গীতচর্চা করেই দিন কাটিয়েছেন। লঙ্ লিখেছেন, Nidhu a century ago, composed poems sung to this day ; he was said to have written the best when he was drunk.[১] তিনি আর কোনো জীবিকা গ্রহণ করেছিলেন বলে জানা নেই। বরদাপ্রসাদ দে লিখেছেন,

At Calcutta he passed his days pleasantly for many long years. He wrote and sang and sang and wrote. His fame as a singer spread far and wide. Ramnidhi established a society composed mostly of young men for the cultivation of music chiefly vocal music.

রামনিধি শেষ জীবনে রামমোহনের ব্রহ্মসমাজের সংস্পর্শেও এসেছিলেন। জয়গোপাল গুপ্ত পিতার জীবনীতে এই অংশটি যোগ করেছেন—

"ব্রহ্মসমাজের পূর্ব্ব উপাচার্য্য ৺ উৎসবানন্দ বিদ্যাবাগীশ মহোদয় এক দিবস রামনিধি বাবুকে আদেশ করিলেন মহাশয় একটী ব্রহ্মসংগীত রচনা করিয়া

১ Long, Descriptive Catalogue ( 1855 ) Popular Songs.

শ্রবণ করাইতে হইবে সেই অনুরোধে বাবু তৎক্ষণাৎ কিঞ্চিৎ মৌন থাকিয়া এই গীত রচনা করিয়া শুনাইলেন, যথা

রাগ বেহাগ তাল আড়া।

পরম ব্রহ্ম তৎপরাৎপর পরমেশ্বর
নিরঞ্জন নিরাময় নির্ব্বিশেষ সদাশ্রয়,
আপনা আপনি হেতু বিভু বিশ্বধর ॥
সমুদয় পঞ্চকোষ জ্ঞানা জ্ঞান যথা বাস
প্রপঞ্চ ভূতাধিকার।
অন্নময় প্রাণময়, মানস বিজ্ঞানময়,
শেষেতে আনন্দময় প্রাপ্ত সিদ্ধ নর ॥ ১॥

বিদ্যাবাগীশ মহোদয় এই গীত শ্রবণ করিয়া অত্যন্ত সন্তুষ্ট হইলেন এবং কহিলেন বাবু তুমি সাধু তোমার অসাধারণ ক্ষমতা দৃষ্টে আমরা চমৎকৃত হইয়াছি, কারণ এ প্রকার গীত পূর্ব্বে কখন রচনা করেন নাই, তাহাতে হঠাৎ এমন রচনা শুনা যায় নাই, যাহা হউক, এই গীত দেওয়ানজীকে অর্থাৎ রামমোহন রায় মহাশয়কে দেখাইয়া ব্রহ্মসমাজে গান করাইব, এই কথাবার্ত্তার পর কোন বিশেষ রোগাক্রান্ত হইয়া এতন্মায়াময় সংসার পরিহার করত ব্রহ্মলোকে যাত্রা করিলেন এ কারণ অনুমান হইতেছে এ গীত সমাজের গীতে ভুক্ত হয় নাই অপ্রকাশ রহিয়াছে।"[১]

গীতরত্নে রাজা বরদাকণ্ঠ রায়ের রচিত অপূর্ণ টপ্পা নিধুবাবুর সম্পূর্ণ করার কথা উল্লিখিত আছে।

ঈশ্বর গুপ্ত উল্লেখ করেছেন শেষ জীবনে নিধুবাবু ইংরেজি বই পড়েও সময় কাটাতেন। নিধুবাবু বাল্যকালে এক পাদ্রীর কাছে ইংরেজি শিখেছিলেন। বরদাপ্রসাদ লিখেছেন English also he studied, for a knowledge of that language was then as now a recognised passport to prefer ment in the Government service. সম্ভবতঃ এই উক্তির অনুসরণই করা হয়েছে 'বাঙ্গালীর গান' এবং অমরেন্দ্রপ্রসাদ রায়ের প্রবন্ধে।[২]

রামনিধির মৃত্যু হয়েছিল শনিবার, ৬ই এপ্রিল ১৮৩৯।

---

১ গীতরত্ন (২য় সং ১২৬৩) পৃ ১২ ১৩।

২ নারায়ণ, জ্যৈষ্ঠ ১৩২৩, পৃ ৭৩৯ অমরেন্দ্রপ্রসাদ রায়, 'নিধু গুপ্ত'।

A native lyric poet, of the name of Nidhiram Gupta, usually called Nidhu Baboo, who was at the same time one of the oldest inhabitants in Bengal is just dead at the age of eighty. His songs were very celebrated among his own countrymen and were collected and printed two years ago.[১]

নিধুবাবুর সঙ্গীত রচনার উপলক্ষের নানা রকম কাহিনী প্রচলিত আছে। প্রেমসঙ্গীত (গরাণহাটা হইতে সরকার এণ্ড কোম্পানি কর্তৃক প্রকাশিত ১২৯৪) গ্রন্থে তার নিদর্শন পাওয়া যাবে।

পৃ ১০৩। **সরি মিয়া।** "প্রকৃত নাম গোলাম নবী। একাদশ বঙ্গাব্দের প্রারম্ভে ইনি জন্ম গ্রহণ করেন। ইহার স্ত্রীর নাম শোরি। গোলাম নবী যে সঙ্গীত রচনা করিতেন, সে সঙ্গীতে নিজের নাম গোপন রাখিয়া স্ত্রীর নাম প্রচার করিতেন। সেই কারণে তাঁহার রচিত টপ্পা সকল শোরী মিঞার টপ্পা নামে প্রসিদ্ধি লাভ করিয়াছে। হিন্দী টপ্পা রচনায় ইঁহাকে অদ্বিতীয় বলা যাইতে পারে। ইনি যেমন সঙ্গীত রচনায় সুনিপুণ ছিলেন, সেইরূপ সুগায়ক বলিয়াও প্রসিদ্ধি লাভ করিয়াছিলেন।"[২] গোলাম নবী পাঞ্জাবের অধিবাসী ছিলেন। নিধুবাবুই হিন্দুস্থানী টপ্পাকে বাংলায় রূপান্তরিত করে প্রচলন করেন। বাংলা টপ্পার ইতিহাস সম্পর্কে শ্রীরাজ্যেশ্বর মিত্র প্রণীত বাংলার গীতকার (১৩৬৩) গ্রন্থে 'বাংলার টপ্পা' অধ্যায় দ্রষ্টব্য।

পৃ ১০৩। **"জয় জয় বাগ্‌বাণী" ইত্যাদি।** সম্পূর্ণ গানটি জয়গোপাল গুপ্ত রামনিধি গুপ্তের জীবনীতে[৩] উদ্ধৃত করেছেন। গানটি এই—

আড়ানা বাহার।

তাল হরি

জয় জয় বাক্‌বাণী নিখিল বিভব প্রদায়িনী।
পদমধ্যে মুখাম্বোজ বক্ষে কর সরসিজ পঞ্চাসতো বর্ণময় মানি ॥

---

১ The Friend of India, April 11, 1839, p 229, Weekly Epitome of News. এখানে বয়স ঠিক বলা হয় নি। ফ্রেণ্ড অব ইণ্ডিয়ায় এই সংবাদ প্রকাশের কথা জানতে পারি বরদাপ্রসাদের প্রবন্ধ থেকে।

২ বাঙ্গালীর গান পৃ ৯৯৫।

৩ গীতরত্ন (২সং ১২৬৩) পৃ ৫।

সদাসরসিজোদ্ভব সরোজাক্ষ সদাশিব প্রভৃতি অমরবন্দিনী।
অক্ষগুণ আর বিদ্যা অমৃত কলসমুদ্রা দেহি পদচতুষ্টয় পাণি ॥১
সদাপীনোন্নত স্তনি ঈষদাভা ত্রিনয়নী সর্ব্ব ইন্দু শিরে ধারিণি।
জগন্মোহন দীনে আশ্রয় স্বকীয় গুণে,
দেহিপদ অম্বুজে ভবানি ॥২॥

পৃ ১০৪। **দ্বিতীয় বিবাহ**। উপরে দ্রষ্টব্য। জয়গোপাল গুপ্ত তারিখ দিয়েছেন ১১৯৮।

পৃ ১০৪। **জয়চন্দ্র গুপ্ত**। ঈশ্বর গুপ্ত ভ্রমক্রমে জয়গোপালকে লিখেছেন জয়চন্দ্র। জয়গোপাল পিতার জীবনীতে এই ভ্রম সংশোধন করেছেন। তাঁদের কনিষ্ঠ ভগিনীও তখন জীবিত।

পৃ ১০৫। **রামচন্দ্র মিত্র**। "জয়নারায়ণ মিত্র—সাধারণতঃ ইঁহাকে লোকে জয় মিত্র বলিত। ইঁহার পিতা রামচন্দ্র মিত্র জাহাজের কাপ্তেনদিগের মুচ্ছুদ্দির কাজ করিয়া বহু অর্থোপার্জ্জন করিয়াছিলেন। জয়নারায়ণ ক্রিয়াকলাপ ও পূজাপার্ব্বণে অনেক অর্থব্যয় করিতেন এবং সেজন্য তিনি যশস্বী হইয়াছিলেন। বরাহনগরে গঙ্গাতীরে যে কালীমন্দির ও দ্বাদশ শিব মন্দির দেখিতে পাওয়া যায় উহা তাঁহার দ্বারা প্রতিষ্ঠিত"।[১]

রামচন্দ্র মিত্র-জয়চন্দ্র মিত্র সম্পর্কিত অংশটি জয়গোপালের জীবনীতে নেই।

পৃ ১০৫। **নারায়ণ মিশ্র**। গঙ্গাতীরে আনন্দময়ীর মন্দিরে কালী মূর্তি প্রতিষ্ঠিত হয় জনৈক মোহান্ত দ্বারা। মোহান্তের মৃত্যুর পর জগন্নাথ নামক এক ভক্তের উপর এই দেবীর সেবার ভার অর্পিত হয়। তাঁর অবস্থা ভালো ছিল না বলে তিনি নারায়ণ মিশ্র নামে এক অবস্থাপন্ন ব্রাহ্মণকে এই দেবীস্থান বিক্রয় করেন। তিনি দেবীর নিত্যপূজার ব্যবস্থা করেছিলেন। জ্যেষ্ঠ পুত্রের মৃত্যুর পর নারায়ণ মিশ্রের দৌহিত্র জমিদার মাধবচন্দ্র বন্দ্যোপাধ্যায় পর্ণ কুটীরের পরিবর্তে বর্তমান মন্দির তৈরী করে দেন।[২]

পৃ ১০৫। **পক্ষীর দল**। শিবনাথ শাস্ত্রী লিখেছেন "এই সময়ে ও ইহার কিঞ্চিৎ পরে সহরে গাঁজা খাওয়াটা এত প্রবল হইয়াছিল যে সহরের স্থানে স্থানে এক একটা বড় গাঁজার আড্ডা হইয়াছিল। বাগবাজার, বটতলা ও বৌবাজার

১ হরিহর শেঠ, প্রাচীন কলিকাতা পরিচয় (১৯৫৫) পৃ ৪৫৭।

২ হরিহর শেঠ, পূর্বোক্ত গ্রন্থ পৃ ২০৮-৯।

প্রভৃতি স্থানে এরূপ একটা আড্ডা ছিল। বৌবাজারের দলকে পক্ষীর দল বলিত। সহরের ভদ্র গৃহের নিষ্কর্মা সন্তানগণের অনেকে পক্ষীর দলের সভ্য হইয়াছিল। দলে ভর্ত্তি হইবার সময়ে এক একজন এক একটী পক্ষীর নাম পাইত এবং গাঁজাতে উন্নতি লাভ সহকারে উচ্চতর পক্ষীর শ্রেণীতে উন্নীত হইত।"[১] পক্ষীর দলের প্রতিষ্ঠাতা কে বলা কঠিন। অনাথকৃষ্ণ দেব লিখেছেন, বাগবাজার নিবাসী শিবচন্দ্র ঠাকুরকে পক্ষীর দলের সৃষ্টিকর্ত্তা বলে অনেকে মনে করেন। ইনি মহারাজা নবকৃষ্ণ বাহাদুরের একজন অন্তরঙ্গ বন্ধু ছিলেন।[২] কৃষ্ণকমল ভট্টাচার্য বলেছেন, শিবকৃষ্ণ মুখোপাধ্যায় রূপচাঁদ পক্ষীর দলের নেতৃত্ব করেছিলেন এবং তাদের সাংসারিক ব্যয়ভার বহন করেছিলেন। ইনি বাগবাজারের অধিবাসী ছিলেন।[৩]

পক্ষীর দলে বিখ্যাত ছিলেন রূপচাঁদ পক্ষী। এঁর প্রকৃত নাম রূপচাঁদ দাস। রূপচাঁদের আদি দেশ উড়িষ্যায় চিলকার নিকটে। রূপচাঁদের পিতার নাম গৌরহরি দাস। গৌরহরি রাজা হরিহর ভক্তের আম মোক্তার ছিলেন। এঁকে কর্ম্মোপলক্ষে কলিকাতা গড়গোবিন্দপুরে এসে থাকতে হত। রূপচাঁদের জন্ম ১২২১ বঙ্গাব্দের মাঘ মাসে। কলিকাতাতেই ইনি থাকতেন। আবাল্য সঙ্গীতে এঁর বিশেষ অনুরাগ ছিল। দুরকম গানই রূপচাঁদ রচনা করতে পারতেন, শান্ত রসাত্মক এবং ব্যঙ্গ বিদ্রূপাত্মক। এঁর সব সঙ্গীতেই 'পক্ষী' বা 'খগরাজ' ভণিতা থাকত। বাউল সঙ্গীতও ইনি রচনা করেছেন। অনেক গানে বাংলা ও ইংরেজি শব্দের মিশ্রণ আছে, যেমন 'আমারে ফ্রড করে কালিয়া ড্যাম! তুই কোথায় গেলি।'[৪] রূপচাঁদ পক্ষী উনবিংশ শতাব্দীর অষ্টম দশকেও জীবিত ছিলেন। ১৮৮৮ খ্রীষ্টাব্দের ২০-এ জুলাই রুকমাবাঈ-এর বিখ্যাত বিবাহ বিচ্ছেদ মামলার ফয়সালা হয়। রূপচাঁদের একটি গানে এর উল্লেখ আছে—

> তোমরা নিউজ পেপারে পড় নাই
> পতিরে ত্যাগ কল্লে রুকমাবাঈ
> নূতন আইন হবে তাই॥ (বাঙ্গালীর গান)

---

১ শিবনাথ শাস্ত্রী, রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ (৩সং) পৃ ৫৬।

২ অনাথকৃষ্ণ দেব, বঙ্গের কবিতা. পৃ ৩২৫।

৩ পুরাতন প্রসঙ্গ, ২য় খণ্ড, পৃ ১৫২।

৪ বঙ্গভাষার লেখক পৃ ৩৫৪।

পক্ষীর দল সম্পর্কিত এই অংশটি জয়গোপাল গুপ্ত পিতার জীবনী থেকে বাদ দিয়েছেন।

পৃ ১০৬। **বর্দ্ধমানাধিপতি তেজশ্চন্দ্র**। তেজশ্চন্দ্র তিলকচন্দ্রের পুত্র। ১৭৭১ খ্রীষ্টাব্দে তিলকচন্দ্রের মৃত্যুর পর তেজশ্চন্দ্র রাজা হন। ১৭৭৬ খ্রীষ্টাব্দে মহারাণী বিষ্ণুকুমারী পুত্রের পক্ষে রাজ্যপরিচালনা করবার জন্যে শাসনভার গ্রহণ করেন। ১৭৮০ খ্রীষ্টাব্দে তেজশ্চন্দ্র আবার রাজ্যভার নিয়ে নেন। কিন্তু তাঁর সময়ে বিশৃঙ্খলার সৃষ্টি হয়; যথাসময়ে রাজকরও তিনি দিতে পারতেন না। ১৮৩২ খ্রীষ্টাব্দে তাঁর মৃত্যু হয়। তাঁর মৃত্যুর পরই জাল প্রতাপচাঁদের আবির্ভাব হয়। মহাতাবচাঁদ এঁর দত্তক পুত্র।

পৃ ১০৬। **মহানন্দ রায়**। মহারাজ নন্দকুমারের পুত্র গুরুদাস রায় সুতানুটি চড়কডাঙ্গায় বাস করতেন। মহারাজ গুরুদাসের কোনো উত্তরাধিকারী না থাকায় ভাগিনেয় মহারাজ মহানন্দ রায় বিষয় সম্পত্তি পান। তিনি মুর্শিদাবাদের নিজামতের দেওয়ান ছিলেন। মহানন্দের তিন পুত্র। কনিষ্ঠ জয়কৃষ্ণ মুর্শিদাবাদে থাকতেন।

পৃ ১০৬। **শ্রীমতী**। রামনিধির সঙ্গে শ্রীমতীর সম্পর্কে যে ঘনিষ্ঠ ছিল, এ-কথা কেউ অস্বীকার করেন নি। জয়গোপালও এই অংশটি যথাযথ রেখে দিয়েছেন শুধু "প্রায় প্রতি রজনীতেই তাহার গৃহে গমন করিতেন"—এই অংশটি বাদ দিয়েছেন। তারপর "যখন যে রূপ ভাবের উদয় হইত তৎক্ষণাৎ" এই অংশের পর জয়গোপাল যোগ করেছেন "তাহারি এক এক গীত রচনা করিতেন এবং সেই গীত সকল সকল রাগে এবং সকল তালে গান করিতেন, এতাদৃশ যে যখন যে গীত যে রাগে গান করিতেন বোধ হইত যে এ গীত সেই রাগে উদ্ভব হইয়াছে"। রামনিধির সঙ্গে শ্রীমতীর সম্পর্ক যে আপত্তিজনক ছিল না, সে কথা বরদাপ্রসাদ দে জোরের সঙ্গে উল্লেখ করে লিখেছেন—

I say this on the authority of one who was on familiar terms with Ram Nidhi.[১]

পৃ ১০৭। **রাজকৃষ্ণ বাহাদুর**। রাজকৃষ্ণ দেব মহারাজ নবকৃষ্ণ দেব বাহাদুরের পুত্র। রাজকৃষ্ণ দেবের জন্ম ১৭৮১ খ্রীষ্টাব্দে এবং মৃত্যু ১৮২৩ খ্রীষ্টাব্দে। ইনি কুলপ্রদীপ নামে একটি গ্রন্থ রচনা করেছিলেন। ১৮১৫

---

১ বরদাপ্রসাদের পূর্বোক্ত প্রবন্ধ পৃ ৩।

খ্রীষ্টাব্দে রচিত এই গ্রন্থ তাঁর পুত্র কালীকৃষ্ণ দেব ১৮৩২ খ্রীষ্টাব্দে প্রকাশ করেন। কায়স্থ কুলীনের বিবরণই এই গ্রন্থ রচনার উদ্দেশ্য।

পৃ ১০৭। **শ্রীদাম দাস**। শ্রীদাম দাস ও তার ভাই সুবল নূতন যাত্রার অভিনয় করে বিশেষ খ্যাতি অর্জন করেছিলেন। রাজেন্দ্রলাল মিত্র লিখেছেন, "শিশুরাম অধিকারী নামা এক ব্যক্তি কেঁদেলী-গ্রাম-নিবাসী ব্রাহ্মণ তাহার [যাত্রার] গৌরব সম্পাদন করে। তৎপূর্ব্ব হইতে বহুকালাবধি নাটকের জঘন্য অপভ্রংশস্বরূপ একপ্রকার যাত্রা এতদ্দেশে বিদিত আছে। সঙ্কীর্ত্তন ও পরে কবির প্রচারের মধ্যে তাহার প্রায়ঃ লোপ হইয়াছিল। শিশুরাম হইতে তাহার পুনর্বিকাশ হয়। শিশুরামের পর শ্রীদাম সুবল ও তৎপরে পরমানন্দ প্রভৃতি অনেকে যাত্রার পরিবর্দ্ধনে নিযুক্ত হইয়া অনেকাংশে কৃতকার্য্য হইয়াছে।"[১] ১৮২০ খ্রীষ্টাব্দের অক্টোবর মাসে শ্রীরামপুরে শ্রীদাম দাসের ওলাউঠা রোগে মৃত্যু হয়।[২] কালিয় দমন যাত্রা করে এদের বিশেষ নাম হয়। শ্রীদাম দাস এবং কুলুইচন্দ্র সেনের পুত্র গোকুলচন্দ্র সেন নীলমণি মল্লিকের পক্ষে আখড়াই সঙ্গীতে বাগবাজারের বিরুদ্ধে অবতীর্ণ হয়েছিলেন।[৩]

পৃ ১০৮। **নীলমণি মল্লিক**। ইনি পাথুরিয়াঘাটার মল্লিক, পিতার নাম গঙ্গাবিষ্ণু মল্লিক। বড়বাজারের মল্লিকদের সঙ্গে গঙ্গাবিষ্ণুর ভগিনীর বিবাহ ব্যতীত এদের কোনো সম্পর্ক নেই। বৈষ্ণবদাস মল্লিক এবং সনাতন মল্লিকও এই পরিবারের। নীলমণির দত্তক পুত্র ছিলেন রাজেন্দ্র মল্লিক। নীলমণি সঙ্গীতামোদী ছিলেন—

Babu Nilmoni Mullick had a particular taste for music and liberally encouraged professors of that delightful art. On the occasion of Sripanchami every year he held a Maiphel in which musicians exhibited their talents and received liberal rewards. He introduced the reformed system of Full-Ackrai singing accompanied with the musical concerts. The intonations were of a very high and perfect order and of scientific precision. This sort of singing has for want of competent masters became

১ বিবিধার্থ সংগ্রহ, ১৭৮০ শক মাঘ পৃ ২৩৫।

২ সংবাদপত্রে সেকালের কথা ১ম খণ্ড পৃ ১৪০।

৩ গীতরত্ন (২ মুদ্রণ, ১২৬৩) পৃ ১০।

extinct for nearly half a century and has given place to the less clever form of Half-Ackrai singing [১]

পৃ ১০৮। **পাথুরেঘাটার ঠাকুরবাবুরা**। পাথুরেঘাটার ঠাকুর বংশের প্রতিষ্ঠাতা দর্পনারায়ণ ঠাকুর। দর্পনারায়ণের ভ্রাতা নীলমণি ঠাকুর জোড়াসাঁকোর ঠাকুর পরিবারের প্রতিষ্ঠাতা। দর্পনারায়ণের প্রপৌত্র যোগেন্দ্রমোহন ঠাকুরের সঙ্গে ঈশ্বর গুপ্তের বিশেষ সৌহার্দ্য ছিল। এঁরই পৃষ্ঠপোষকতায় ঈশ্বর গুপ্ত প্রথম সংবাদপ্রভাকর প্রকাশ করেন। স্যর যতীন্দ্রমোহন ঠাকুর দর্পনারায়ণের আর এক প্রপৌত্র।

পৃ ১০৮। **যোড়াসাঁকোর সিংহবাবুরা**। দেওয়ান শান্তিরাম সিংহের বংশ। শান্তিরামের পুত্র জয়কৃষ্ণ, তাঁর পুত্র নন্দলাল। নন্দলালের পুত্র ছিলেন কালীপ্রসন্ন সিংহ।

পৃ ১০৯। **মোহনচাঁদ বসু**। রামনিধি wrote and sang and sang and wrote. His fame as a singer spread for and wide. Young men, having a *penchant* for music clustered around him. Unlike professional songsters, he unresrervedly gave them lessons in vocal music. Some of the young men afterwards became good singers—notably Mohan Chand Bose of Bagbazar.. ···Ram Nidhi established a society composed mostly of young men, for the cultivation of music, chiefly vocal music[২]

মোহনচাঁদের পিতামহ রামচরণ বসু দেওয়ান ছিলেন। মোহনচাঁদের পিতার নাম জয়নারায়ণ বসু। পৈতৃক বিষয় দিয়েই মোহনচাঁদ জীবিকা নির্বাহ করেছেন। উনবিংশ শতাব্দীর প্রথম দিকে কবিগানের গৌরবময় যুগ অতিক্রান্ত হলে মোহনচাঁদ প্রথমতঃ সখের দাঁড়া কবি ও পরে হাফ আখড়াই গানের সৃষ্টি করেন। মোহনচাঁদ বাগবাজারের অধিবাসী ছিলেন। যোড়াসাঁকোর রামলোচন বসাক মোহনচাঁদের প্রতিপক্ষে দল করেছিলেন। হাফ আখড়াই ও সখের দাঁড়া কবি মোহনচাঁদের সুরে গাওয়া হত। নিধুবাবু সঙ্গীত-সংগ্রামে মোহনচাঁদের উপর বিশেষ নির্ভর করতেন। "সভাবাজারের রাজা রাজকৃষ্ণ বাহাদুর পূর্ব্ব পরাজয়ের প্রতিশোধ লইবার অভিপ্রায়ে

১ Lokenath Ghose পূর্ব্বোক্ত গ্রন্থ পৃ ৫৮।

২ ব্রজেন্দ্রপ্রসাদ দে ,পূর্ব্বোক্ত প্রবন্ধ।

নিধুবাবুকে দিয়া একটি নূতন ধরণের দল প্রস্তুত করাইলেন। একটি সভাবাজারে অন্যটি বাগবাজারে। দলের মধ্যে বিশেষ প্রতিভা কাহারও ভাগ্যে ফুটিয়া উঠিল না। কেবল মোহনচাঁদ বসু নামে একটি বালক দিন দিন প্রতিভার পরিচয় দিতে লাগিল। রামনিধি গুপ্ত কেবল তাহারই উপর আশা স্থাপন করিয়া রাজাবাহাদুরের তাপিত হৃদয়ে শান্তিবারির অভিষেক করিতে লাগিলেন।” ঈশ্বর গুপ্ত শোভাবাজারের দলে গান রচনা করতেন।[১]

পৃ ১১০। **রামচাঁদ মুখোপাধ্যায়**। ইনি সেকালের একজন বিখ্যাত বাঁধনদার। প্রীতিগীতিতে এঁকে আখড়াই সঙ্গীতের ‘প্রধান বাঁধনদার’ বলা হয়েছে। অঘোরনাথ মুখোপাধ্যায় সম্পাদিত গীতরত্নমালায় (১ম খণ্ড) রামচাঁদের কৃষ্ণলীলা-বিষয়ক তিনটি গান উদ্ধৃত আছে।[২] ১৮৪৯ এর মার্চ মাসে কলিকাতায় ‘নন্দবিদায়’ নামে নূতন যাত্রার যে অভিনয় হয়, রামচাঁদ তাতে গান এবং সুর দিয়েছিলেন। ঐ বৎসরের ৩০ এ মার্চের সম্বাদ ভাস্করে এই বিবরণ প্রকাশিত হয়। যোড়াসাঁকোর হাফ আখড়াইয়ের পৃষ্ঠপোষকতা করেছিলেন রামচাঁদ—এ কথাও বলা আছে। রামচাঁদ কবি, ধনাঢ্য এবং সঙ্গীতনিপুণ বলে পরিচিত ছিলেন। সম্বাদ ভাস্কর পত্রেই (১৮৪৯, ১৭ই এপ্রিল) শ্রীকৃষ্ণ সিংহের বাড়ীতে ‘নন্দ বিদায়’ যাত্রার তৃতীয় অভিনয়ের বিবরণে বলা হয়েছে “এতদ্দেশে যে সকল যাত্রা হইয়া থাকে, এ যাত্রা সেরূপ যাত্রা নহে, ইহা নূতন প্রকার।”[৩] এই যাত্রাতে গান ও সুর যোজনা করে রামচাঁদ বহুকাল স্মরণীয় হয়ে ছিলেন। “যে সকল প্রাচীনরা তাঁহার রচিত “নন্দবিদায়” গীতাভিনয় দেখিয়াছেন তাঁহারা একবাক্যে বলেন যে সেরূপ যাত্রা এই মহানগরীতে আর কখন হয় নাই।”[৪]

পৃ ১১০। **রামসেবক মল্লিক**। এঁর সম্বন্ধে বিশেষ কিছু জানা যায় না। ১৮০৬ খ্রীষ্টাব্দের ২৯এ অক্টোবরে সার হেনরী রাসেলের বাংলা দেশের প্রধান বিচারপতি নিযুক্ত হওয়া উপলক্ষে তাঁকে নাগরিক সম্বর্ধনা করা হয়। অভিনন্দন পত্রে রামলোচন মল্লিক, নীলমণি মল্লিক এবং রামসেবক মল্লিকের স্বাক্ষর

১ গঙ্গাচরণ বেদান্ত বিদ্যাসাগর ভট্টাচার্য. হাফ আখড়াই সঙ্গীত সংগ্রামের ইতিহাস, পৃ ১৬।

২ পৃ ৪৯৭. ৫১৪, ৫২৬।

৩ বঙ্গীয় নাট্যশালার ইতিহাস (৩য় সং) পৃ ১৯-২০।

৪ প্রীতিগীতি পৃ ৯

আছে।[১] পাথুরিয়াঘাটার মল্লিক পরিবারে রামলোচনের নাম পাওয়া যায় না। বড়বাজারের নিমাইচরণ মল্লিকের ভ্রাতুষ্পুত্র ছিলেন রামলোচন। রামসেবক মল্লিক পাথুরিয়াঘাটা অথবা বড়বাজার—কোন মল্লিক পরিবারের বলা যায় না। ঈশ্বর গুপ্ত বড়বাজারের উল্লেখ করেছেন। মনে হয় বড়বাজারের নিমুমল্লিকের চতুর্থ পুত্র রামমোহনের সঙ্গে তিনি ভুল করেছেন। পরে দ্রষ্টব্য।

পৃ ১১০। **হাফ আখড়াই**। দাঁড়া কবি ও হাফ আখড়াইয়ের মধ্যে পার্থক্য গোপাল বন্দ্যোপাধ্যায় স্পষ্ট করে নির্দেশ করেছেন। দাঁড়া কবির ক্রম এই রকম—

চিতান — পরচিতান—ফুকা—মেলতা—মহড়া—শওয়ারি—খাদ—ফুকা—মেলতা—অন্তরা।

অন্তরা সমাপ্ত হলে দ্বিতীয় চিতান। আগের কবিগানের অন্তরা রচনার রীতি পরে থাকে নি। দ্বিতীয় ফুকার পরেই গীত সমাপ্য। হাফ আখড়াই অবিকল এই রকম, কেবল ফুকার পর ডবল ফুকা। অন্তরা থাকে না।[২]

হাফ আখড়াই সঙ্গীতের সৃষ্টি কি ভাবে হল, মনোমোহন বসু তার বিস্তৃত বর্ণনা দিয়েছেন—

"নিধুবাবু প্রাচীন হইয়া পড়িলেন এবং অন্যান্য প্রধান উদ্যোগী অনুরাগীগণকে মৃত্যু অপসারিত করিল ; ইহাতেই বোধ হয় বহু কৃচ্ছ্র্সাধ্য আখড়াই আমোদ বন্ধ হইয়া গেল। পূর্ব্ব হইতেই দাঁড়া-কবির প্রাদুর্ভাব ছিল, এখন আরো হইল—মোহনচাঁদবাবুর যোগ ও সুর পাইয়া আরো উন্নত হইল। এইরূপে চলে, একদা কোনো ধনশালী মল্লিকবাবুদের ভবনে ( নাম ভুলিয়াছি ) বাগবাজারের সহিত যোড়াসাঁকোর কবিযুদ্ধ হয়। মোহনচাঁদবাবু নিজে যান নাই, কিন্তু নিজের (বাগবাজারের) দলকে অতি পরিপাটিরূপে প্রস্তুত করিয়া পাঠাইয়াছেন। বাগবাজারের সর্ব্বাঙ্গীন সম্পূর্ণ জয় হইল—মোহনচাঁদবাবুর মধুম্রক্ষিত সুরের প্রশংসায় আসরে ধন্য ধন্য রব উঠিল।"

বাগবাজারের দলের সাফল্যে উৎসাহিত হয়ে সেই দলের জনৈক কর্তা ব্যক্তি অকস্মাৎ শ্রোতাদের প্রতিশ্রুতি দিয়ে ফেললেন, এর চেয়েও অনেকাংশে

---

১ Bengal : Past & Present Vol 41, pt 1-2, p 94, Editor's Notebok. 'Ram Sebuck Mullick another member of the family' ; আন্দুলের মল্লিক পরিবারে একজন রামসেবক মল্লিক ছিলেন।

২ গোপাল বন্দ্যোপাধ্যায়, প্রাচীন কবি সংগ্রহ পৃ ।৴০—৷০

উৎকৃষ্ট সঙ্গীত শোনাবেন। আসলে তিনি নিজেও প্রতিশ্রুত সঙ্গীত সম্বন্ধে কিছুই জানতেন না। মোহনচাঁদ বসুকে বাড়ীতে গিয়ে সব কথা বলে তাঁর মুখ রক্ষা করতে বললেন।

মোহনচাঁদ নিজেও এ সম্বন্ধে কিছুতেই জানতেন না। সর্বজন সমক্ষে এই আকস্মিক প্রতিশ্রুতি দেওয়ার জন্য তিনি বিব্রত হয়ে পড়লেন। দু' তিন দিন নির্জনে ভেবে ভেবে মোহনচাঁদ একটি নূতন সঙ্গীত-রীতির উদ্ভাবন করলেন —"আখড়াই এখন হওয়া ভার, বিশেষ তাহা তো পুরাতন—একট নূতন কিছু চাই—তবে কেন আখড়ায়ের অনুকরণে হাফআখড়াই করি না? রাগ-রাগিণীর অত নৈপুণ্যময় খেলা ও অত ভাঁজ ছাড়িয়া দিই, অথচ তাহাদের সরল সুপ্রকাশও রাখা যাউক—অথচ দাঁড়া-কবি হইতে বহুগুণে শ্রেষ্ঠ হউক—অথচ তাহার ন্যায় ইহাতে উত্তর-প্রত্যুত্তর চলুক।"

অতি গোপনে এই নূতন সঙ্গীত-রীতির অভ্যাস চলতে লাগল। "বাগ-বাজারের আখড়া আপনাদের বহুবিস্তৃত পাড়ার মধ্যে এমন গুপ্ত স্থানে বসিল যে চতুর্দ্দিগে যতদূর পর্য্যন্ত গানের আওয়াজ যাওয়া সম্ভব, ততদূর এবং তদধিক সীমাস্থান পর্য্যন্তও আপনাদের বিশ্বাসী লোক ব্যতীত, ঘরের কথা প্রকাশ করে, এমন এক ব্যক্তিরও বাস ছিল না অথবা পাড়ার কর্তারা তেমন কাহাকেও থাকিতে দিলেন না।" যোড়াসাঁকোর দল সংবাদ জানবার যথেষ্ট চেষ্টা করে ব্যর্থ হল। এমন কি যোড়াসাঁকোর পাড়ার এক যুবকের বাগবাজারনিবাসী মাতুলের সঙ্গে বিচ্ছেদ হয়ে যাওয়ার কৌতুককর ঘটনাও মনোমোহন বসু উল্লেখ করেছেন। প্রচলিত রীতি অনুযায়ী অবশ্য যোড়াসাঁকোর দল একদিন বাগবাজারের গান শুনে গেল। কিন্তু তাদের আসল সঙ্গীত কিছুই শোনানো হল না।

অতঃপর "গাহনার দিন আসিল—সঙ্গীতসংগ্রাম আরম্ভ লইল। বাগ-বাজারের আসর—প্রথমে তাঁহাদিগকেই গাইতে হইল। সারদা বিষয় উভয় পক্ষে এক রকম তো হইয়া গেল। সখীসম্বাদের সময় সাজ বাজনার পর স্বয়ং মোহনচাঁদ প্রমুখ বাগবাজারের দল যেই মাত্র চিতানের প্রথম চরণ গাইয়া ছাড়িয়া দিল, অমনি বাহবার চোটে বোধ হইল বাড়ী ভাঙ্গিয়া পড়ে! ক্রমে পর-চিতেন, ফুকা, ডবল্ ফুকা (এই ডবল ফুকা কবি গানের মধ্যে পূর্ব্বে মোটে ছিল না) মেলতা মহড়া ইত্যাদি পর পর যত গাওয়া হইতে লাগিল, ততই অভূতপূর্ব্ব গগনস্পর্শী প্রশংসার ধ্বনি পুনঃপুনঃ উত্থিত হইল।...... তবু

মোহনচাঁদবাবু প্রথম প্রথম হাফ আখড়ায়ের যে সুর করিয়াছিলেন তাহা তত ভাল হয় নাই—ক্রমে তাহার এত উৎকর্ষ করিয়া তুলিয়াছিলেন যে তাহার তুল্য নাই, মূল্য নাই।"

নিধুবাবু আখড়াই সঙ্গীতের অবমাননায় মোহনচাঁদের উপর প্রথমে খুবই রুষ্ট হয়েছিলেন। মোহনচাঁদের গান শুনতেই তিনি অস্বীকৃত হয়েছিলেন। পরে অনেক অনুরোধে হাফ আখড়াই গান শুনে খুসীই হন এবং মোহনচাঁদকে এই গান প্রচার করতে অনুমতি দেন।[১]

২৮ জানুয়ারি ১৮৩২ খ্রীষ্টাব্দের 'সমাচার দর্পণে' 'সমাচার চন্দ্রিকা' থেকে উদ্ধৃত একটি বিবরণে নূতন ধরণের আখড়াই সঙ্গীতের উল্লেখ পাওয়া যায়। ৯ই মাঘ ১২৩৮ শনিবার রাত্রিতে রামমোহন মল্লিকের মেছুয়াবাজারের বাড়ীতে মোহনচাঁদ বসু এবং যোড়াসাঁকোর কাশীনাথ মুখোপাধ্যায়ের দলের মধ্যে এই সঙ্গীত সংগ্রাম অনুষ্ঠিত হয়। বর্ণনায় বলা হয়েছে, "ইহা প্রকৃত আখড়াগান নহে এবং কবিওয়ালার মতও বলা যায় না এজন্য অনেকেই কহেন নিম আখড়া অথবা কেহ কহেন হাপ আখড়ার লড়াই হইয়াছিল।"[২]

ঈশ্বর গুপ্ত যে হাফ আখড়াই সঙ্গীতানুষ্ঠানের বর্ণনা দিয়েছেন, খুব সম্ভব সমাচার চন্দ্রিকার বর্ণনা সেই অনুষ্ঠানেরই। রামসেবক মল্লিকের পরিবর্তে এখানে পাওয়া যাচ্ছে রামমোহন মল্লিকের নাম। মনোমোহন বসু 'মল্লিক ভবন' বলেছেন, বিশেষ নাম ভুলে গিয়েছেন। ঈশ্বর গুপ্ত 'শীতকালে শনিবার রাত্রি' বলে সময়টির একটি আভাস দিয়েছেন ; চন্দ্রিকার বিবরণ অনুযায়ী সেটা ৯ই মাঘ ১২৩৮ শনিবার রাত্রি।

সুতরাং হাফ-আখড়াই সঙ্গীতের প্রবর্তন হল ১৮৩২ খ্রীষ্টাব্দের জানুয়ারি, ১২৩৮ সালের মাঘ মাস থেকে।

পৃ ১২৭। **আখড়াই গাহনার সৃষ্টি**। বর্তমান গ্রন্থের 'অবতারণা'র আখড়াই সঙ্গীতের ইতিহাস দেওয়া হল। গঙ্গাচরণ বেদান্ত বিদ্যাসাগর ভট্টাচার্য প্রণীত 'হাফ আখড়াই সঙ্গীত সংগ্রামের ইতিহাস গ্রন্থে পূর্ব ইতিহাস আছে। সেই ইতিহাস কতদূর নির্ভরযোগ্য জানি না।

---

১ মনোমোহন গীতাবলী (১৮৮৭) ভূমিকা, পৃ ।/০—।৶০

২ সংবাদপত্রে সেকালের কথা ২য় খণ্ড (৩ সং) পৃ ২৮৩।

পৃ ১২৭। **কাশীনাথবাবুর ফুলবাগান**। কাশীনাথের পিতামহ ঘসিরাম সম্রাট শাজাহানের দেওয়ান ছিলেন। এঁরা ছিলেন ক্ষেত্রি। কাশীনাথের পিতা মূলুকচাঁদ কলিকাতায় বসতি করেন। কাশীনাথের সময় অষ্টাদশ শতাব্দীর শেষার্ধ। ওয়ারেণ হেষ্টিংসের সঙ্গে কাশীনাথবাবুকে নিয়ে সুপ্রীম কোর্টের বিবাদ হয় ১৭৮০ খ্রীষ্টাব্দে।

# রাসু নৃসিংহ

( রাসু ১৭৩৫—১৮০৭ খ্রী ; নৃসিংহ ১৭৩৮—১৮০৭ খ্রী-র পর )

"বাঙ্গালা ১১৪১ সালে, ইংরেজি ১৭৩৫ খ্রীষ্টাব্দে রাসু এবং বাঙ্গালা ১১৪৪ সালে ইংরেজি ১৭৩৮ খ্রীঃ অব্দে নৃসিংহ ফরাসডাঙ্গার অধীন গোন্দলপাড়া গ্রামে ভদ্র কায়স্থ বংশে জন্মগ্রহণ করেন। তাহাদের পিতার নাম আনন্দীনাথ রায় ছিল। আনন্দীনাথ ফরাসি গবর্ণমেণ্টের অধীন সামরিক বিভাগে সামান্য মুহুরীগিরি কার্য্য করিতেন। এই পদের বেতন সামান্য নির্দ্দিষ্ট থাকিলেও তাঁহার রোজগার কিন্তু সামান্য হইত না, অন্য উপায়ে তিনি বেশ উপায় করিতেন। রায় মহাশয় বলিতেন, অর্থ উপার্জ্জনের সময় ধর্ম্মাধর্ম্ম বিবেচনা করিবে না, কিন্তু একবার হস্তগত হইলে তাহা যাহাতে উপযুক্ত কার্য্যে ধর্ম্মার্থে ব্যয়িত হয়, তৎপ্রতি বিশেষ দৃষ্টি রাখিতে হইবে। এই নিয়মের বশবর্ত্তী হইয়া তিনি নাকি অধর্ম্মোপায়ে অর্জ্জিত অর্থের প্রায়শ্চিত্তস্বরূপ তদ্দ্বারা বৎসরান্তে মহামায়া গণেশ জননী দুর্গার রাতুল চরণ জাঁক জমকের সহিত অর্চ্চনা করিতেন। তিনি দীন দুঃখীর অভাব মোচন ও অতিথি অভ্যাগতের পরিচর্য্যা করিতে কাতর হইতেন না। এই সকল কার্য্যে তাঁহার অর্জ্জিত অর্থের অধিকাংশই ব্যয়িত হইত।

রাসু ও নৃসিংহ পাঠার্থে একত্র গুরু মহাশয়ের পাঠশালায় প্রেরিত হন। আনন্দীনাথের শ্বশুরবাড়ী চুঁচুড়া ; তৎকালে তথায় মিশনারীদের প্রতিষ্ঠিত একটী বাঙ্গালা বিদ্যালয় ছিল। এই বিদ্যালয় ১৮১৪ খ্রীষ্টাব্দে পাদরী মে কর্ত্তৃক প্রবর্ত্তিত ইংরেজি বিদ্যালয় স্থাপিত হওয়ার পূর্ব্ব পর্য্যন্ত অস্তিত্ব রক্ষা করিয়াছিল। পাঠশালার কার্য্যপ্রণালী ও অবস্থা তাদৃশ সন্তোষজনক না হইলেও, আনন্দী সেইখানেই পুত্রদ্বয়ের অধ্যয়নের ব্যবস্থা করেন এবং শুভদিন দেখিয়া তাহাদিগকে নিজ শ্যালকের তত্ত্বাবধানে চুঁচুড়ায় প্রেরণ করেন।"

রাসু নৃসিংহের পড়াশুনায় মন ছিল না। পাঠশালায় যাবার নাম করে বাড়ী থেকে বেরিয়ে আসতেন বটে, কিন্তু পাঠশালায় যেতেন না। তাঁদের মামা সংশোধন করবার চেষ্টা করলেন কিন্তু ফল কিছুই হল না। "অগত্যা মাতুল মহাশয়কে বাধ্য হইয়া এক বৎসর পর ভাগিনেয়দ্বয়কে গোন্দলপাড়া রাখিয়া আসিতে হইল। ইহার অল্পদিন পরেই আনন্দী কাল কবলে পতিত হইলেন।"

"বালকদ্বয় এইরূপে সোণার শৈশব কাল ব্যর্থ অতিবাহিত করিলেও তাহাদের হৃদয়ে সেই কবিপ্রতিভা উপ্ত হইতে লাগিল। দুর্গোৎসবের সময় তাহাদের বাড়ীতে মহামায়ার সম্মুখে কবির গাওনা হইত। এই সময় হইতেই কবিগণের প্রতি তাহাদের চিত্ত আকৃষ্ট হয়। যৌবনের প্রারম্ভে তাহারা গ্রামের কতিপয় ব্যক্তির সহযোগে এক সখের কবির দল গঠিত করিল। হরু ঠাকুর যাহার নিকট রচনা শিক্ষা করেন ইহারাও সেই তন্তুবায় জাতীয় কবিওয়ালা রঘুনাথ দাসের নিকট প্রথম শিক্ষালাভ করে। ১১৫৭ বঙ্গাব্দে তাঁহারা প্রথম কবির দল লইয়া কলিকাতার এক ধনাঢ্য ব্যক্তির ভবনে গাওনা করেন। এখানেই তাঁহাদের ভাবী জীবনের পূর্ণ সাফল্যের সূত্রপাত হয়। এই সময় হরু ঠাকুর প্রভৃতি প্রৌঢ়াবস্থা অতিক্রম করিয়াছিলেন, তাঁহাদের যশ ও সমৃদ্ধি সুপ্রতিষ্ঠিত হইয়াছিল। লালু নন্দলাল রাসু নৃসিংহের সমসাময়িক।"

"আমরা কবিদ্বয়ের সখীসম্বাদ ও প্রেমবিরহ-সংগীত ব্যতীত অন্য কোন ভাবের গীত প্রাপ্ত হই নাই।"

"শুনিতে পাওয়া যায়, রায় গুণাকর ভারতচন্দ্রের সহিত রাসু নৃসিংহের একবার সাক্ষাৎ হয়। ভারতচন্দ্র শ্রীবৃন্দাবন বাসে গমনোদ্দেশ্যে যাত্রা করিয়া কিয়দ্দিবস গোন্দলপাড়ায় এক ব্রাহ্মণের আলয়ে অবস্থান করেন। এই সময় তাঁহার সহিত রাসু নৃসিংহের সাক্ষাৎ ও আলাপ পরিচয় হয়। ভারতচন্দ্রের তখন প্রৌঢ়াবস্থা এবং রাসু নৃসিংহ কেবল যৌবনে পদার্পণ করিয়াছিলেন।

ফরাসী গবর্ণমেণ্টের দেওয়ান স্বর্গীয় ইন্দ্রনারায়ণ চৌধুরী মহাশয় কবিগানের বিশেষ পক্ষপাতী ছিলেন। তিনি সময় সময় নানাস্থান হইতে কবির দল বায়না করিয়া আনাইয়া স্বভবনে গাওয়াইতেন। রাসু নৃসিংহও চৌধুরী মহাশয়ের কৃপালাভে বঞ্চিত ছিলেন না। যতদিন চৌধুরী মহাশয় জীবিত ছিলেন, ততদিন তাঁহারা তাঁহার আনুকূল্য পাইয়াছিলেন। কবিওয়ালারা এবং অন্যান্য সংগীতকারগণ ফরাসিরাজ্যে এইরূপ সাহায্য পাইতেন বলিয়া এককালে ফরাসডাঙ্গা সংগীতকারদিগের প্রধান আড্ডা হইয়া উঠিয়াছিল।

১৮০৭ খ্রীষ্টাব্দে প্রায় ৭২ বৎসর বয়সে রাসুর মৃত্যু হয়। নৃসিংহ ইহার পরও কয়েক বৎসর জীবত ছিলেন।"[১]

---

১ নব্যভারত ১৩১১, পৃ ৬৪৫-৬৫০, ব্রজসুন্দর সান্যাল লিখিত প্রবন্ধ।

# হরু ঠাকুর

( ১৭৪৯—১৮২৪ খ্রী )

হরু ঠাকুরের পিতার নাম অনেকেরই মতে কালীচন্দ্র দীর্ঘাড়ি।[১] ঈশ্বর গুপ্ত এবং ব্রজসুন্দর সান্ন্যাল উভয়েই মনে করেন হরু ঠাকুরের পিতার নাম কল্যাণচন্দ্র দীর্ঘাড়ি। ব্রজসুন্দর সান্ন্যাল লিখেছেন, 'বঙ্গবাসী কার্য্যালয় হইতে প্রকাশিত 'বঙ্গভাষার লেখক' নামক পুস্তকের প্রথম খণ্ডের ৩৬৭ পৃষ্ঠায় হরু ঠাকুর প্রসঙ্গে এবং কেদারনাথ বন্দ্যোপাধ্যায় মহাশয়ের রচনায় দেখিতে পাওয়া যায় যে হরু ঠাকুরের পিতার নাম—কালীচন্দ্র দীর্ঘাড়ি ছিল। কিন্তু এ লেখকের প্রতি এ প্রবন্ধ লেখকের আস্থা নাই। সে নিজেই অনুসন্ধান করিয়া জানিয়াছে—কল্যাণচন্দ্রই হরু ঠাকুরের পিতার নাম ছিল।"[২]

ঈশ্বর গুপ্ত হরু ঠাকুরের জন্মসাল উল্লেখ করেন নি; তবে জন্মসাল এবং মৃত্যুসালের ইঙ্গিত দিয়ে গিয়েছেন। তিনি লিখেছেন, যখন তিনি জীবনী রচনা করছেন, তার অনূর্দ্ধ চল্লিশ বৎসর পূর্বে হরুর মৃত্যু হয়। সুতরাং হরুর মৃত্যু আনুমানিক ১৮১৪ খ্রীষ্টাব্দে। ঈশ্বর গুপ্ত বলছেন হরুর জীবৎকাল পঁচাত্তর বৎসর। সুতরাং তাঁর জন্ম আনুমানিক ১৭৩৯ খ্রীষ্টাব্দে অথবা ১১৪৫ অথবা ৪৬ সালে। এ পর্যন্ত এই তারিখ না মেনে নেওয়ার কোনো কারণ ঘটে নি। কিন্তু এখন হরুর মৃত্যুর ঠিক তারিখটি পাওয়া যাচ্ছে। তাতে সমস্ত হিসাবেরই কিছু পরিবর্তনের প্রয়োজন হয়েছে। ১৮২৪, ২১ আগস্টের সমাচারদর্পণে হরুর মৃত্যুর খবর প্রকাশিত হয়েছিল—

মরণ।—২৩ শ্রাবণ [ ৬ আগষ্ট ] শুক্রবার শহর কলিকাতার সিমুল্যা নিবাসি হরু ঠাকুর পরলোকগামী হইয়াছেন এঁহার মৃত্যুতে এতদ্দেশীয় অনেকে খেদিত হইয়াছেন যে হেতুক ইনি অতি সুরসিক মানুষ ছিলেন এবং বাঙ্গালা কবিতাতে ও গানেতে অতিখ্যাত ও গায়কের অগ্রগণ্য ছিলেন।[৩]

অতএব হরু জন্মগ্রহণ করেছিলেন ১৭৪৯ খ্রীষ্টাব্দে, বাংলা ১১৫৬ সালে।

---

১ কবিওয়ালাদিগের গীতসংগ্রহ, বঙ্গভাষার লেখক, গুপ্তরত্নোদ্ধার, বাঙ্গালীর গান, বিশ্বকোষ ( কবি ) প্রভৃতি সর্বত্রই এই নাম দেওয়া আছে।

২ নব্যভারত ১৩১১ ফাল্গুন, পৃ ৫১৯ পাদটীকা।

৩ সংবাদপত্রে সেকালের কথা, ( ১খণ্ড, ৩সং ) পৃ ১৪৩। ঐ গ্রন্থের ৩৮১ পৃষ্ঠাও দ্রষ্টব্য।

শিমুলিয়ার ভৈরব সরকারের পাঠশালায় হরেকৃষ্ণ নয় বৎসর বয়সে ভর্তি হন। লেখাপড়ায় বিশেষ মনোযোগ ছিল না। এখানেই তাঁর কবিত্বশক্তির উন্মেষ হয়। "পাঠশালায় প্রবেশের দুই বৎসর মধ্যে কল্যাণচন্দ্র পরলোকগমন করেন। এই ঘটনার পর হইতে হরেকৃষ্ণের স্বভাব একেবারেই বিগড়াইয়া যায়। পিতার জীবদ্দশায় যে একটু লেখাপড়া করিত, এখন তাহাও ছাড়িয়া দিল, দিন রাত সঙ্গীদিগের সহিত আমোদ প্রমোদে বিভোর থাকিত। জননী পুত্রকে সৎপথে আনিতে বিধিমতে চেষ্টা করিতে লাগিলেন সত্য, কিন্তু উন্মার্গগামী পুত্র কিছুতেই সৎপথে ফিরিল না। সমস্ত চেষ্টা বিফল হইলে তিনি পুত্রকে অর্থোপার্জ্জনের চেষ্টা করিতে পরামর্শ দিলেন। কিন্তু পুত্র তাহাতেও —কেয়ার নাদারৎ।

এইভাবে ৫।৬ বৎসর কাটিয়া গেল। হরেকৃষ্ণের বয়স এখন পনর ষোল। পিতার সঞ্চিত যে কিছু ধন সম্পত্তি ছিল, তদ্দ্বারা জননী এতদিন তাহার ভরণ পোষণ নির্ব্বাহ করিলেন। কিন্তু এখন আর চলে না, মাতা দিন রাত অশ্রুবর্ষণ করেন। পাড়াপ্রতিবাসী সকলেই হরুকে তিরস্কার করে কাজেই তাহাকে বাধ্য হইয়া অর্থোপার্জ্জনের চেষ্টা দেখিতে হইল। কিন্তু তাহার যে বিদ্যা তাহাতে ভাল চাকুরী মিলিবে কেন? বাল্যকাল হইতেই গান বাজনার প্রতি তাঁহার অত্যন্ত ঝোঁক ছিল, এই ঝোঁকেই তাঁহার মাথা খাওয়া যায়। সুতরাং গানই তাঁহার যৌবনকালের একমাত্র সম্বল হইল। ইতপূর্ব্বে হইতেই তিনি গান রচনা করিতে শিখিয়াছিলেন।……অবশেষে নানারূপ চিন্তা করিয়া হরু ঠাকুর—এক সখের দল খাড়া করিলেন। তন্তুবায় জাতীয় রঘুনাথ দাস নামক এক কবিওয়ালার শিষ্যত্ব স্বীকার করিয়া তাহার দ্বারা স্বরচিত সংগীত সংশোধন করাইয়া লইয়া নিজের সখের দলে গাওনা করিতে লাগিলেন।" [১]

এখানে উল্লেখযোগ্য, হরেকৃষ্ণ বৈদিক শ্রেণীর ব্রাহ্মণ, মূল পদবী দীর্ঘাঙ্গী। কবিওয়ালাদের মধ্যে ইনি ব্রাহ্মণ ছিলেন বলে সকলে তাঁকে ডাকত ঠাকুর।

ব্যক্তিগত চরিত্রে হরু পরবর্তীদের নিকট শ্রদ্ধেয় ছিলেন বলে মনে হয়। 'সম্বন্ধ জীবনচরিত অভাবে হরু ঠাকুরের চরিত্র বিষয়ে কোন অভিপ্রায় প্রকাশ করা যায় না, কিন্তু তাঁহার যে অন্তঃকরণের মহত্ত্ব ও ঔদার্য্য ছিল প্রতিভার

---

১ অনুসন্ধান, ১৩১১, ফাল্গুন, পৃ [illegible]।

হইতে পারে।'[1] তাঁর জীবনের তিনটি ঘটনা এই শ্রদ্ধা আকর্ষণ করেছিল, গুরুর প্রতি গভীর শ্রদ্ধা, মহারাজ নবকৃষ্ণের যোড়া শাল প্রত্যাখ্যানে আত্মমর্যাদাবোধ এবং গুণগ্রাহী নবকৃষ্ণের মৃত্যুর পর সকলের অনুরোধ উপেক্ষা করে দলত্যাগ।

পৃ ১৪৪। **রঘুনাথ দাস**। অষ্টাদশ শতাব্দীর পূর্বার্ধে এঁর জন্ম। রঘুর জন্মস্থান নিয়ে বিভিন্ন কিম্বদন্তী আছে। কেউ বলেন কলিকাতায়, কেউ বলেন শালিখায়, কেউ বলেন গুপ্তিপাড়ায়। জাতিতে ইনি ছিলেন কর্মকার।[2] আবার কেউ কেউ বলেন, ইনি ছিলেন তন্তুবায় জাতীয়।[3] শোনা যায় রঘুনাথ তন্তুবায় জাতীয়ই ছিলেন, নিবাস ছিল চুঁচুড়ায়। এঁর জীবৎকাল আনুমানিক ১৭২৫ থেকে ১৭৯০ খ্রী। রঘুনাথের দুই পুত্র—মাধবরাম এবং নীলাম্বর। রঘুনাথ দাসের অন্যতম বংশধর ছিলেন নবীনচন্দ্র দাস, যাঁর কাছে বঙ্কিমচন্দ্রের ইংরেজি শিক্ষা আরম্ভ হয়।[4]

আদি কবিওয়ালাদের ইনি অন্যতম। হরু, রাম্‌-নৃসিংহ এঁর কাছেই সঙ্গীত শিক্ষা করেন। রঘুকে দাঁড়া কবির স্থষ্টিকর্তা বলা হ'য়ে থাকে। হরু তাঁর গানে রঘুর ভণিতা দিতেন বলে, এঁর গান আলাদা করা কঠিন। বঙ্গভাষার লেখক গ্রন্থে 'ধিক্ ধিক্ ধিক্ তার জীবন যৌবন' গানটিকে বলা হয়েছে রঘুর। ঈশ্বর গুপ্ত একে হরুর গান বলে উদ্ধৃত করেছেন। হরুর বলে উদ্ধৃত রঘুর ভণিতাযুক্ত আর একটি গান 'কদম্বতলে কে গো বংশী বাজায়' বাঙালীর গান এবং বঙ্গ-সাহিত্য পরিচয়ে রঘু-রচিত বলে নির্দিষ্ট হয়েছে। শ্রীযুক্ত সুশীলকুমার দে এই সমস্যা সম্পর্কে বলেন,

The tradition alluded to, however, does not disallow the supposition that the revision of the master might have given an entirely new shape to the novice's composition, and as such, therefore, it is only in the fitness of things that the songs should go in the name of the master. It would be difficult

১ কবিওয়ালাদের গীতসংগ্রহ, পৃ ৬০-৬১ কেদারনাথ বন্দ্যোপাধ্যায় হরুর স্বভাব-চরিত্রের উল্লেখ করেছেন, গুপ্তরত্নোদ্ধার পৃ ১১।

২ বাঙালীর গান পৃ ১৭৭, বঙ্গভাষার লেখক পৃ ৭৮০।

৩ গুপ্তরত্নোদ্ধার পৃ ১১। বঙ্গসাহিত্যপরিচয়ে একে রঘু মুচি বলা হয়েছে।

৪ নিরঞ্জন চক্রবর্তী, ঊনবিংশ শতাব্দীর কবিওয়ালা ও বাংলা সাহিত্য (১৩৮০ সাল), পৃ ৮০।

to dogmatise in the absence of evidence but these songs betray an elabarate structure and exuberance of fancy which some may oonnect with the early work of an ambitious youngester but which on the other hand, may be supposed to bear indications of the master hand. [১]

পৃ ১৪৪। **নবকৃষ্ণ দেব,** (আ: ১৭৩২—১৭৯৭ খ্রী)। এন, এন, ঘোষ প্রণীত Memoirs of Raja Nabakissen Deb Bahadur (1901) গ্রন্থে বিস্তৃত জীবন-কাহিনী দ্রষ্টব্য। ফার্শী জানতেন বলে আকস্মিকভাবে ইনি ক্লাইভের সংস্পর্শে আসেন। ১৭৫৬ খ্রীষ্টাব্দে ইনি ঈষ্ট ইণ্ডিয়া কোম্পানীর মুনশী নিযুক্ত হয়ে বিপুল অর্থ উপার্জন করেন। নবকৃষ্ণ কাব্যরসিক এবং গুণগ্রাহী ব্যক্তি ছিলেন। মহামহোপাধ্যায় জগন্নাথ তর্কপঞ্চাননকে ইনি লক্ষ টাকার জমিদারী দিতে চেয়েছিলেন। কবিগানের ঐশ্বর্যের যুগে নবকৃষ্ণই বিশেষ করে এর পৃষ্ঠপোষকতা করেছিলেন—

Haru Thakur and Nitai Dass, well known as composers of songs, were his *prote'gis*; and he introduced into Calcutta society and popularised the nautch which Englishmen believe to be the chief of our public amusements. It is *Bai Nautch.* The songs of *Kabis* ( কবি ) were a favourite entertainment of Hindoo society. ...The full name of Haru Thakur was Hurray Kristo Dhirghangi. He was called a Thakur because he was a Brahmin among Kabis It was in Nabakissen's house that this species of entertainment had its origin, its first exhibition.[২]

মহারাজ নবকৃষ্ণ যে বিরাট আড়ম্বরের সঙ্গে মাতৃশ্রাদ্ধ করেছিলেন, বহুকাল পর্যন্ত তা কিম্বদন্তীতে পরিণত হয়েছিল। ঈশ্বর গুপ্ত যে নগরকীর্তনের উল্লেখ করেছেন, সেটা সম্ভবতঃ এই উপলক্ষেই।

মহারাজ নবকৃষ্ণ ভ্রাতুষ্পুত্র গোপীমোহনকে দত্তক নেন। তারপর তাঁর নিজের একটি পুত্রসন্তান হয়। তিনিই রাজকৃষ্ণ দেব। অতঃপর নবকৃষ্ণের

১ **History of Bengali Literature p 346.**

২ **N. N. Ghosh, Memoirs of Raja Nabakissen Deb Bahadur p 196.**

বিরাট সম্পত্তি বিভক্ত হয়ে যায়। নবকৃষ্ণের মৃত্যুর পরও দীর্ঘকাল শোভা-বাজার রাজবাড়ী কবিগানের পৃষ্ঠপোষক ছিল।

পৃ ১৪৪। **রামশঙ্কর ঘোষ**। "ইনি আরপুলির সুবিখ্যাত ঘোষ বংশজাত। সাধারণতঃ শঙ্কর ঘোষ নামে পরিচিত ছিলেন। ইনি এই বংশের প্রতিষ্ঠাতা দৈবকিনন্দন ঘোষের পুত্র মনোহর ঘোষের পুত্র ছিলেন। ইনি কাপ্তেনের মুচ্ছুদ্দির কাজ করিয়া বহু অর্থ উপার্জ্জন করিয়াছিলেন এবং তাহার অধিকাংশ ধর্ম্ম কর্ম্মে ব্যয় করিয়াছিলেন। চোরবাগানের কালীর মন্দির তিনিই প্রতিষ্ঠিত করিয়াছিলেন।"[১]

পৃ ১৪৬। **সেকালের আমোদ**। 'নবদ্বীপাধিপতি মহারাজ কৃষ্ণচন্দ্রের ঘরে শারদীয়া পূজার সময় নবমী-কীর্ত্তন উপলক্ষে নবমী পূজার দিন মহিষ বলিদানের পর কাদাখেউড়ের সময় স্বয়ং মহারাজ যুবরাজ ও আর আর রাজকুমারদিগকে নিজে নিজে এক একটি স-কার বকারের খেউড় রচনা করিয়া গাইতে হইত এবং কখন কখন ছড়া কাটাকাটি ও উত্তর-প্রত্যুত্তর কথা শুনিতে পাওয়া যায়।'[২]

মহারাজ কৃষ্ণচন্দ্রই এই শ্রেণীর আমোদের প্রবর্তক—এ-কথা রাজেন্দ্রলাল মিত্র বলেছেন। নবকৃষ্ণ দেব এর একজন উৎসাহী রসিক ছিলেন—"এই প্রকারে দুই শত বৎসর অতিবাহিত হইলে সাধারণের মন অজ্ঞান, দৌর্ব্বল্য ও পরাধীনতায় নিমগ্ন হইলে তাহাদের কৌতুক কলাপের পরিবর্ত্তন হয়। সেই পরিবর্ত্তনের আদি কারণ নবদ্বীপাধিপতি কৃষ্ণচন্দ্র রায়। তিনি সুচতুর ও সুপণ্ডিত ছিলেন ও তাঁহার নিকট গুণিগণের প্রচুর সমাদর ছিল; কিন্তু লাম্পট্যদোষে তাঁহার সে সমুদয় গুণগরিমা কলুষিত হইয়াছিল।

...দেশের কোন অত্যন্ত ধনী ও ক্ষমতাসম্পন্ন ব্যক্তির দৃষ্টান্তে অনেক মন্দ ব্যবহার প্রচলিত হইতে পারে; কিন্তু তাহার খ্যাতি হ্রাস হইলে ও জ্ঞানা-লোকের কিঞ্চিন্মাত্র ব্যাপ্তি হইলে অবশ্যই সে ব্যবহার দূষ্যবোধে পরিত্যক্ত হইয়া থাকে। কিন্তু কৃষ্ণচন্দ্রের প্রচালিত কবি ও খেউড় সে দশা শীঘ্র প্রাপ্ত হয় নাই। কলিকাতার সুবিখ্যাত রাজা নবকৃষ্ণ ও তৎপর কতক জন ধনাঢ্য

---

১ হরিহর শেঠ, প্রাচীন কলিকাতা পরিচয় (১৯৫২), পৃ ৫১১।

২ বিশ্বকোষ, 'কবি'।

ব্যক্তি ঐ কদর্য্য বিনোদের উৎসাহী হন। তাঁহাদিগের অপসৃতির পর গত বিংশতি বৎসরের মধ্যে কবির হ্রাস হইয়াছে।”[১]

পৃ ১৪৭। **হরুর শিষ্যবৃন্দ**। “একমাত্র তাঁহার ( নবকৃষ্ণ দেব ) উৎসাহে তৎকালে কবিগানের এতদূর সমাদর হইয়াছিল। উক্ত রাজার পরলোকগমনে হরু ঠাকুর বিষাদকাতরতা প্রযুক্ত কবির দল পরিত্যাগ করেন। নিত্যানন্দ বৈরাগী প্রভৃতি কিছু নিজ দল রাখিয়া লোকের মনোরঞ্জন করেন। পরে হরু ঠাকুরের আদেশানুসারে তাঁহার শিষ্য নীলু ঠাকুর, রামপ্রসাদ ঠাকুর ও ভোলানাথ ময়রা দল করিলেন। নীলু ও রামপ্রসাদ দুই সহোদরের একটী দল আর ভোলানাথ ময়রার আর একটী দল। ইহারা সকলে হরু ঠাকুরের রচিত গান গাইতেন। হরু ঠাকুরের সহিত নীলু রামপ্রসাদের কিঞ্চিৎ মনান্তর হওয়ায় নীলু রামপ্রসাদ অন্যের রচিত গান শ্রবণ করাইয়া শ্রোতৃবর্গের মনোরঞ্জন করিয়াছিলেন। এমন কি পরিশেষে নীলু রামপ্রসাদের যত্নেই প্রসিদ্ধ ওস্তাদী দল বলিয়া সর্ব্বত্র বিখ্যাত হইয়া উঠিল। ভোলানাথ ময়রা কিছুকাল হরু ঠাকুরের রচিত গান গাইতেন, পরে রামসুন্দর রায় প্রভৃতি এই দলের গান রচনা করিতে লাগিলেন। এই দলটীও ক্রমে ক্রমে উৎকৃষ্ট ওস্তাদী দল বলিয়া পরিগণিত হইল।...কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়ের ভবনে নীলু-রামপ্রসাদের সহিত ভোলানাথ ময়রার প্রথম সংগীতসমর হয়।”[২]

হরু ঠাকুরের সঙ্গে নীলু-রামপ্রসাদের ‘মনান্তর’ হওয়ার কারণ ঈশ্বর গুপ্ত সুস্পষ্টরূপে উল্লেখ করেছেন। ভোলাকে হরু বেশী ভালোবাসতেন বলে নীলু এবং ভবানী হরুর সঙ্গ ত্যাগ করে আলাদা দল গঠন করলেন। সুযোগ পেলে এঁরা হরুকে আক্রমণ তো করতেনই, হরুর প্রিয়পাত্র বলে ভোলাকেও আক্রমণ করতেন।

ভোলার সম্বন্ধে নিশ্চিতরূপে তথ্য নির্ণয় করা কঠিন। ভোলার গান থেকে জানা যায় তাঁর বাড়ী ছিল বলে বাগবাজারে—

আমি ময়রা ভোলা ভিঁয়াই খোলা
সর্দ্দি গর্মি নাহি মানি ( ওগো )

---

১ বিবিধার্থসংগ্রহ, ১৭৮০ শক মাঘ, পৃ ২৩৪-২৩৫। নূতন গ্রন্থের সমালোচনা। মধুসূদনের শর্মিষ্ঠা নাটকের সমালোচনা প্রসঙ্গে লিখিত।

২ গোপালচন্দ্র বন্দ্যোপাধ্যায়, প্রাচীন কবিসংগ্রহ ( ১ম খণ্ড ) পৃ ৵০—৵০

ফুরাইলে বারো মাস ষড় ঋতুর হয় নাশ
কেবল এই কথাটা জানি ( ওগো ) ॥
শীত এলে লেপ লই গর্মি এলে ঘোল মই
যাহা কিছু হাতে আসে 'কবির নেশায়' দিই ঢালি
কালো মেঘে বর্ষাকালে বক উড়ে দলে দলে
ময়ূরের প্যাখম বাহার ॥
নহি কবি কালিদাস ( বাগবাজারে করি বাস )
পূজা এলে পুরী মিঠাই ভাজি।
বসন্তের কুহু শুনে ভক্তির চন্দন সনে
মনফুল রামচরণে করি রাজি।
শরতে হেমন্তে বৈশাখে বসন্তে
ভোলার খোলা নাহি খালি।
ষড় ঋতু বারো মাসে মাঘের মেঘের শেষে
পেটের দায়ে জাতির ব্যাপার
তবে যদি কবি পাই ইটে কভু নাহি যাই
হোক ব্যাটা যতই মন্দ।
জাহাজ ডোঙ্গা সোলা নাও
যাহাতে মিলাইয়া দাও
ভোলা নহে কিছুতেই জব্দ ॥[১]

—কেউ বলেন গুপ্তীপাড়ায় তাঁর জন্ম। তাঁর বিবাহ ত্রিবেণীতে। পিতার নাম কৃপারাম। বাগবাজারে সত্যই তাঁর ময়রার দোকান ছিল। ভোলা বৈষ্ণব ধর্মাবলম্বী ছিলেন। অনেকদিন পর্যন্ত নিজের ব্যবসায় চালাতেন। কবিওয়ালাদের মধ্যে প্রতিষ্ঠা হলে নিজে কবির দল নিয়ে গান করে বেড়াতেন। তখনও তাঁর পিতা জীবিত। সেই সময় ভোলার পিতা এবং কনিষ্ঠ ভ্রাতা হৃদয়ই দোকান চালাতেন। পিতার মৃত্যুর পর হৃদয় তালতলায় স্বতন্ত্র দোকান করেন বলে শোনা যায়।

ভোলা একেবারে নিরক্ষর ছিলেন না। ফার্শী সংস্কৃত হিন্দি ভাষাতেও

১ নব্যভারত, ১৩১৪ জ্যৈষ্ঠ, পৃ ৬৭-৬৮।

তাঁর কিছু কিছু ব্যুৎপত্তি ছিল।[১] ভোলা পরে পৃথক দল তৈরী করলেও অনেক দিন পর্যন্ত হরুর থেকে তিনি গান নিয়েছেন। ভোলার নিজের রচনা বিশেষ পাওয়া যায় না। ব্রজসুন্দর সান্ন্যাল তিনটি গান উদ্ধৃত করেছেন,

আমি ময়রা ভোলা ভিঁয়াই খোলা, ময়রাই বারোমাস
জাতি পাতি নাহি মানি ( ওগো ) কৃষ্ণপদে বাস।···

এবং

পানকে তাম্বুল বলে পর্ণ সাধু ভাষা
বুরুজে বিরাজ করে চাষার বড় আশা।।···

এবং

বামুণ বলে আমি বড় কায়েৎ বলে দাস
বদ্দি বলে ক্ষত্রি আমি ( ঢাকা জেলায় বাস )···

"বিদ্যাসাগর মহাশয় বলিতেন—"বাঙ্গালা দেশের সমাজকে সজীব রাখিবার জন্য মধ্যে মধ্যে রামগোপাল ঘোষের ন্যায় বক্তা হুতুম পেঁচার ন্যায় লেখক এবং ভোলা ময়রার ন্যায় কবিওয়ালার প্রাদুর্ভাব হওয়া বড়ই আবশ্যক।" শম্ভুচন্দ্র মুখোপাধ্যায় মহাশয়ও ভোলার গানের বড়ই পক্ষপাতী ছিলেন। ভোলার কথা উঠিলেই তিনি বলিতেন—Bhola's exodus।"[২]

সাতু রায়, গদাধর মুখোপাধ্যায়, কৃষ্ণমোহন ভট্টাচার্য ভোলার দলে বাঁধনদার ছিলেন। ৭৩ বৎসর বয়সে এঁর মৃত্যু হয়। বাঙ্গালীর গানে এঁর একটি গান উদ্ধৃত আছে—'চিন্তা নাই চিন্তামণির বিরহ।[৩]

রাম বসুর সঙ্গে হরুর প্রথম দিকে ঠিক কি রকম সম্পর্ক ছিল জানা যায় না। নবকৃষ্ণ দেবের মৃত্যুর পর হরু যখন দল পরিত্যাগ করলেন, তখন রাম বসুর বয়স দশ বৎসর। কিন্তু রাম বসু বোধ হয় হরুর প্রতি একটু ঈর্ষাই পোষণ করতেন। শোভাবাজার রাজবাড়িতে যে সব কবিগান হত

---

১ ভারতী, ১৩০৪, বৈশাখ পৃ ৫৯-৬৬, গোপালচন্দ্র শাস্ত্রী, 'ভোলা ময়রা।' ভোলা ময়রার আরও কিছু বিবরণ পাওয়া যাবে সাহিত্যসংহিতা, ১৩১১। ধর্মানন্দ মহাভারতী লিখিত 'ভোলা ময়রা'।

২ নব্যভারত, ১৩১৪, জ্যৈষ্ঠ পৃ৭০।

৩ বাঙ্গালীর গান, পৃ ১৮৫। গুপ্তরত্নোদ্ধারে ( পৃ২৮৩ ) গানটির রচয়িতা কৃষ্ণমোহন ভট্টাচার্য।

হরু তার শ্রেষ্ঠত্ব বিচার করতেন। এই রকম একটি বিচারসভায় হরু রাম বসুর পরাজয় সাব্যস্ত করলে রাম বসু রুষ্ট হয়ে গান করেন—

ঠাকুর বাঁচবেন না আর বিস্তর দিন।

তোমার চক্রে ধরেছে পোকা, স্বর্ণরেখা অতি ক্ষীণ॥

শোনা যায় হরু এতে অত্যন্ত রুষ্ট হয়ে রাম বসুকে ভর্ৎসনা করতে করতে আসর ত্যাগ করেন।

একবার ভোলা ময়রার সঙ্গে নীলু ঠাকুরের কবির লড়াই হয়। তাতে নীলু ভোলাকে লক্ষ্য করে এই গানটি গায়—

সকল ভণ্ড কাণ্ড ভোলা তোর,
তুই পাষণ্ড নচ্ছার।
ভজিস ঢেঁকি বলিস কিনা গৌর অবতার।
কি সে করিস দ্বেষ, নাই ঘটে বুদ্ধি লেশ,
বুঝিস না সূক্ষ্ম. ও মূর্খ, দিস্ কোন ঠাকুরের ঠেস ?
তুই কাঠের ঠাকুর টাটে তুলে মিছে করিস পচা ভুর।
সেই হরি কি তোর হরু ঠাকুর।
যিনি বাম করেতে গিরি ধ'রে রক্ষা করেন ব্রজপুর,
যিনি অভয় চরণ শিরে ধরে জীব তরাচ্ছেন গয়াসুর
যে রজক ছেদন করে করে ধ্বংস করলে কংসাসুর
সেই হরি কি তোর হরু ঠাকুর ?

স্পষ্টতঃই এই খেউড়টিতে হরু ঠাকুরকে ব্যঙ্গ করা হয়েছে। কেউ কেউ বলেন, গানটি রচনা করেছিলেন রাম বসু। আবার কেউ বলেন, নীলু ঠাকুরই রচনা করেছিলেন, মহিমাযুক্ত করবার জন্য রাম বসুর নাম দেওয়া হয়েছে মাত্র।[১] ভোলা এই আক্রমণের কোনো উত্তর না দিলেও নীলু পাল্টা গেয়েছিলেন—

এখন বুঝলি তো এই হরু নয়
সেই হরি সারাৎসার
পূর্ণ ব্রহ্ম সেই হরি
ইনি প্রকাণ্ড অসার।

---

১ জন্মভূমি ১৩০৩, পৃ ২৭৬-২৭৭ এবং অনাথকৃষ্ণ দেব, বঙ্গের কবিতা পৃ ৩০৪-৩০৫।

পৃ ১৪৭। **রামজীদাস**। "of the last disciple of Gomjla Ramji Das nothing absolutely is known except that Bhabani Banik (as well as Nitai Das) was his disciple ; and no work of his has survived. Only one song, however, which is often attributed to Nitai bears the bhanita of Ramji Das."[১] গানটি এই—

সে কেন রাধারে কলঙ্কিনী কোরে রাখিলে
বুঝিতে নারি সখি, শ্যামের এ লীলে।
দ্বারকা হইতে আসি শ্রীহরি,
দ্রৌপদীর লজ্জা নিবারিলে ॥[২]

অঘোরনাথ মুখোপাধ্যায় সম্পাদিত গীতরত্নমালা ( ১ম ভাগ )-এ রামজীর কলঙ্কভঞ্জন ও ঠাকুরাণীর বিষয়ক দু'টি গান সঙ্কলিত আছে।[৩]

পৃ ১৪৮। **কৃষ্ণমোহন ভট্টাচার্য্য**। কৃষ্ণমোহন ভট্টাচার্যের নিজের কবির দল ছিল না। তিনি ছিলেন বাঁধনদার। বেতনভোগী বাঁধনদাররূপে ইনি জীবিকা অর্জন করতেন। মাথুর গান রচনায় বিশেষ খ্যাতি পেয়েছিলেন। নীলু ঠাকুরের দলে কৃষ্ণমোহন বহু গান রচনা করেছিলেন। হরুর দল ত্যাগ করে নীলু যাঁদের কাছে গান নিতেন, কৃষ্ণমোহন তাঁদের অন্যতম। প্রীতিগীতিতে সংকলিত কৃষ্ণমোহন ভট্টাচার্য এবং গদাধর মুখোপাধ্যায়ের অধিকাংশ গানই নীলু-রামপ্রসাদের দলে গীত। কৃষ্ণমোহনের এই গানটি অধিকাংশ সংকলনে দেখা যায়—

কও কথা বদন তোলো হও সদয় এই ভিক্ষা চাই।
রাধার অধৈর্য্যে, এলেম অপার্য্যে,
তোমার কংশরাজ্যে অংশলোভে আসি নাই।[৪]

গোপাল বন্দ্যোপাধ্যায়ের প্রাচীন কবিসংগ্রহে কৃষ্ণমোহন ভট্টাচার্যের অনেকগুলি গান উদ্ধৃত আছে।

---

১. De, Bengali Literature p. 347.

২ সম্পূর্ণ গানটি গুপ্ত রত্নোদ্ধার পৃ ১৮৪, কবিওয়ালাদিগের গীতসংগ্রহ পৃ ১১৬ উদ্ধৃত।

৩ গীতরত্নমালা (১ম) পৃ ৫৭১ এবং ৯৫৫।

৪ গুপ্তরত্নোদ্ধার পৃ ২১০ কবিওয়ালাদিগের গীতসংগ্রহ, পৃ ১৩১।

পৃ ১৪৮। **গৌর কবিরাজ, রামসুন্দর রায়।** দু'জনেই কবির দলে বাঁধনদার ছিলেন। গৌর কবিরাজ উৎকৃষ্ট বিরহ রচনা করতে পারতেন। এঁর নিবাস ছিল শিমুলিয়া। নিত্যানন্দ বৈরাগীর দলে গাওয়া একটি গান,

হায় কাননে অনলো লাগিলে যেমন
কীট পতঙ্গাদি হয়ো জ্বালাতন।[১]

রামসুন্দর রায়ের দুটি গান গীতরত্নমালায় (১ম ভাগ) উদ্ধৃত হয়েছে। দুটিই বলরাম বৈষ্ণবের দলে গাওয়া, দুটিই সখীসংবাদ।[২] রামসুন্দর কায়স্থ-কুলোদ্ভব ছিলেন, কলকাতার ডিঙ্গেভাঙ্গায় বাস করতেন। ঈশ্বর গুপ্তের মতে রাম বসু এবং রামসুন্দর রায় 'উভয়েই প্রায় তুল্য কবি ছিলেন, কবিতাকল্পে উভয়েরি অসাধারণ ক্ষমতা প্রকাশ পাইয়াছে।' রামসুন্দর রায় নীলু ঠাকুরের দলে খেউড় রচনা করে হরু ঠাকুরকে আক্রমণ করেছিলেন। 'সেই হরি কি তোর হরু ঠাকুর' পদটি রামসুন্দরের রচনা বলে ঈশ্বর গুপ্ত উল্লেখ করেছেন। রামসুন্দর রাম বসুকেও আক্রমণ করেছিলেন,

আকড়া সাজায়েছ ভালো, মাকড়া রাম বাউল
দিয়ে এড়ুয়া বেঁকি নূপুর পায়, ভেড়ুয়া যেন নেচে যায়
মেড়ুয়ারাদির মত ওটার মাথা ভরা কোঁকড়া চুল।

---

১ প্রীতিগীতি পৃ ২/০

২ অঘোরনাথ মুখোপাধ্যায়, গীতরত্নমালা (১ম) পৃ ৫৮৩ এবং ৫৮৬।

## নিত্যানন্দদাস বৈরাগী

( ১৭৫১—১৮২১ খ্রী )

নিত্যানন্দের জন্ম ফরাসডাঙ্গায় ইংরেজাধিকৃত চন্দননগরে। নিত্যানন্দ সৎ শূদ্র ছিলেন। তাঁর ঊর্ধ্বতন তৃতীয় কি চতুর্থ পুরুষ ভেক নিয়ে বৈষ্ণব হন। পাঠশালায় নিতাইয়ের শিক্ষা হয় নি। তাঁদের অবস্থা বিশেষ সচ্ছল ছিল না। বাল্যকাল থেকেই গান বাজনায় নিতাইয়ের অনুরাগ ছিল বলে শোনা যায়। পিতার কাছে যে সামান্য লেখাপড়া শিখেছিলেন, তাতে গানের বই সংগ্রহ করে নকল করে এবং আবৃত্তি করে সঙ্গীত-পিপাসা চরিতার্থ করতেন। তারপর একদিন নিতাই কলিকাতায় চলে এসে নীলু ঠাকুরের দলে যোগ দিলেন। সেই সময় নীলু ঠাকুরের দল প্রসিদ্ধ হয়ে উঠেছিল। নীলুর দলে তখন দু'জন বাঁধনদার—গোঁর কবিরাজ ও নবাই ঠাকুর। প্রায় সব কবির দলেই তখন একজন কি দু'জন বাঁধনদার থাকত। একদল গান গেয়ে নীরব হলে অন্য দল তৎক্ষণাৎ গান তৈরী করে গাইতে আরম্ভ করে। এই দ্বিতীয় দলেই বাঁধনদার অধিকারীর বা আচার্যের কাজ করত।

নীলু ঠাকুরের দলে কিছুদিন গান গেয়ে নিতাই দাস যখন পরিচিত হলেন, তখন নিজেই এক আলাদা কবির দল করলেন। নিতাই নিজে ভালো গান রচনা করতে পারতেন না। নীলু ঠাকুরের বাঁধনদার গোঁর কবিরাজ এবং নবাই ঠাকুর নিতাইয়ের দলেও গান বাঁধতেন। নিতাইদাস ভালো ঢোল বাজাতে পারতেন। ফরাসডাঙ্গার রাম বাইতির পুত্র মোহন বাইতি নিত্যানন্দের ঢোল বাজাত। 'নিত্যানন্দ যখন গান গাহিতে গাহিতে উন্মত্তপ্রায় হইয়া উঠিতেন তখন মোহনের স্কন্ধ হইতে ঢোল লইয়া নিজেই অভিনব নৃত্যের সহিত তালে তালে বাজাইতে থাকিতেন।"[১] 'বঙ্গভাষার লেখক'এর গ্রন্থকার বলেছেন, নিতাইয়ের আড়ি এবং তেহাই সকলকে মুগ্ধ করত। বোধহয় ভুল করেই হরিমোহন মুখোপাধ্যায় লিখেছেন, নিতাই যেমন বাঁধনদার ছিলেন, তেমনি ছিলেন বাজনদার।[২] ঈশ্বর গুপ্ত ছাড়াও 'কবি-ওয়ালাদিগের গীতসংগ্রহে'ও বলা হয়েছে "কিন্তু তাঁর স্বরমাধুরিই এই প্রতিপত্তির

---

১ নব্যভারত, ১৩১২ জ্যৈষ্ঠ।

২ বঙ্গভাষায় লেখক পৃ ৩৬৯।

নিদান। নিত্যানন্দ যাদৃশ সুগায়ক ও সদ্‌বক্তা ছিলেন, গান রচনায় তাদৃশ পটু ছিলেন না। গৌর কবিরাজ ও নবাই ঠাকুর ইঁহার দলে গান দিতেন; এই দুই ব্যক্তি গান রচনায় নিতান্ত মন্দ ছিলেন না—মধ্যে মধ্যে বিলক্ষণ সুরস পূরিত বাক্যচ্ছটা প্রদর্শন করিয়াছেন। আমাদের ইচ্ছা ছিল নিতাই দাসের নাম শিরাঙ্কিত না করিয়া রচয়িতাগণের নাম দিয়া গানগুলি মুদ্রিত করিব। এইরূপ করিলে সংগ্রহের সার্থকতা হইত। কিন্তু বিস্তর চেষ্টা করিলেও কোন্ গানটি কাহার রহিত [ রচিত ] নির্ব্বাচন করা কঠিন হইল; সুতরাং নিত্যানন্দের রচিত না হইলেও তাঁহার দলে গীত হইত, এই অনুরোধে শিরোভাগে তাঁহারই নাম যুক্ত হইল।[১] নিত্যানন্দ বৈরাগীর স্থান কবিওয়ালার ইতিহাসে একটু স্বতন্ত্র। কারণ তিনি ঠিক সঙ্গীত রচনা করেন নি। সেইজন্য তাঁর গানের সাহিত্যিক বিচার প্রকারান্তরে গৌর কবিরাজ এবং নবাই ঠাকুরের সঙ্গীতেরই বিচার।

রাজনারায়ণ বসু লিখেছেন "নিতাই দাস বৈরাগী এক স্থানে বলিয়াছেন—

বিধি একচিতে, ভাবিতে ভাবিতে
এ তিন অক্ষর করিল সংযোগ
রসিকের সুখ আশ্রয়।

সে তিন অক্ষর পি. রি. তি। যে ব্যক্তি এই কবিতাটি উক্ত করিয়াছেন, তিনি বিশুদ্ধ প্রেমের মহত্ত্ব ও দেবভাব অবশ্যই পরিজ্ঞাত ছিলেন। এ কবিতাটি ঈশ্বরচন্দ্র গুপ্তের সংগ্রহে নাই; কোন লোকের মুখে পাইয়াছি।" [২]

নিত্যানন্দ "চুচুড়ায় একটি আখড়া এবং চন্দননগরে একটি মন্দির প্রতিষ্ঠা করিয়াছিলেন। এই মন্দিরে বিশেষ জাকজমক সহকারে ধর্ম্মসম্বন্ধীয় উৎসবাদি হইত।' [৩]

নিতাইয়ের মৃত্যুসাল কবিওয়ালাদের গীতসংগ্রহে দেওয়া হয়েছে ১২২০ বঙ্গাব্দ। বাঙ্গালীর গান-এ ঐ তারিখ ১২২৫ বঙ্গাব্দ।

---

১ কবিওয়ালাদিগের গীতসংগ্রহ পৃ ১০৯—১১০

২ সেকাল আর একাল ( পরিষৎ সং ) পৃ ১৯।

৩ হরিহর শেঠ, 'চন্দননগরে কথক কবিওয়ালা ও যাত্রা' প্রবাসী ১৩৩১ মাঘ পৃ ৫০৮।

## রাম বসু

( ১৭৮৬—১৮২৮ খ্রী )

হরিমোহন মুখোপাধ্যায় এবং গোপালচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের মতে রাম বসুর প্রকৃত নাম রামচন্দ্র বসু। ঈশ্বর গুপ্ত এবং আরও অনেকেই তাঁর নাম রামমোহন বসু বলেই উল্লেখ করেছেন। সম্ভবতঃ ঈশ্বর গুপ্তই ঠিক। ব্রজসুন্দর সান্ন্যাল লিখেছেন[১] হাওড়ার ব্যাটরাতে প্রসিদ্ধ পাঁচালীকার ঠাকুরদাস দত্তের পিতা রামমোহন দত্তের সঙ্গে রাম বসুর বিশেষ হৃদ্যতা ছিল। নামসাদৃশ্যের জন্য উভয়ে উভয়কে 'মিতা' বলে সম্বোধন করতেন। প্রথমে রাম বসু পেশাদারী দল করেন নি, রামমোহন দত্তের প্ররোচনা ও উদ্যোগেই রাম বসু দল গঠন করেন।

ঈশ্বর গুপ্ত রাম বসুর পিতার উল্লেখ করেন নি। গোপাল বন্দ্যোপাধ্যায় পিতার নাম লিখেছেন জয়নারায়ণ বসু। ব্রজসুন্দর সান্ন্যালের মতে পিতার নাম রবিলোচন।[২] রামবসুর মার নাম নিস্তারিণী। রাম বসুর অনুজ কৃষ্ণমোহন শৈশবেই মারা যায়। পাঁচ বৎসর বয়স থেকেই রাম বসুর কবিত্ব-স্ফূর্তি হয়। কিন্তু পিতার ইচ্ছা, তিনি কোনো ভদ্র পেশা অবলম্বন করেন। সৎ সংসর্গে মানুষ হয়ে উঠবার জন্য পুত্রকে তিনি কলকাতায় পাঠান। এই সময়ে কি করে ভবানী বেণে তাঁর কাছ থেকে গান সংগ্রহ করতেন, ঈশ্বর গুপ্ত তার বর্ণনা করেছেন। ভবানী প্রথমে নাকি রাম বসুর সহাধ্যায়ীদের শরণ নিয়েছিলেন গান সংগ্রহ করতে। তারপর ঘনিষ্ঠতর পরিচয়ের পর রাম বসু ভবানীর দলে একদিন গান করেন। এতে রবিলোচন অত্যন্ত ক্ষুণ্ণ হন। পিতার তিরস্কারে তিনি কবির দলে গান করা স্থগিত রেখে পড়াশুনায় মন দিলেন। কিছু ইংরেজিও শিখেছিলেন। পিতার মৃত্যুর পর উপস্থিত দায় থেকে মুক্ত হবার জন্য তিনি কিছুদিন কেরানীর কাজও করেছিলেন। কিন্তু বেশী দিন এই কাজে লিপ্ত থাকতে পারলেন না।

---

১ নব্যভারত, ১৩:২ শ্রাবণ, পৃ ১৯৭।

২ নব্যভারত, ১৩১১, পৌষ। লেখক প্রথমে রাম বসুর পিতার নাম রামলোচন লিখলেও অতঃপর আগাগোড়াই উল্লেখ করেছেন রবিলোচন বলে। সাহিত্যসংহিতা ( ১৩১৪, আষাঢ় ) এর প্রবন্ধেও 'রবিলোচন' বলেই উল্লিখিত।

ঠাকুরদাস দত্তের পিতা রামমোহন দত্তের আগ্রহে ও উৎসাহে তিনি গান রচনায় প্রবৃত্ত হলেন। প্রথমে তিনি কবির দলে শুধু গানই লিখে দিতেন, পরে নিজেই দল গঠন করলেন।

রাম বসুর ব্যক্তিগত জীবনের কথা আর বিশেষ কিছু জানা যায় না। কিংবদন্তী এই যে রাম বসু যজ্ঞেশ্বরী নামে একজনকে ভালোবাসতেন। ঈশ্বর গুপ্ত রাম বসুর জীবনের এই ঘটনার কোনো উল্লেখ করেন নি কিন্তু একটি গানের প্রসঙ্গে রাম বসুর নবানুরাগের ইঙ্গিত দিয়েছেন।[1] তবে কবির প্রেমিকা যজ্ঞেশ্বরীকেই উদ্দেশ করে এই গান রচনা করেছিলেন কিনা, জোর করে বলবার উপায় নেই। যজ্ঞেশ্বরী নিজেও কবিওয়ালা ছিলেন। নীলু ঠাকুরের দলে তাঁর গান অত্যন্ত সমাদরের সঙ্গে গাওয়া হোত। যজ্ঞেশ্বরীর একটি গান,

কর্মক্রমে আশ্রমে সখা
হলে যদি অধিষ্ঠান
হেরে মুখ, গেল দুখ,
দুটো কথার কথা বলি প্রাণ ॥
এখন ক্ষান্ত হলে হে ক্রমে ক্রমে
দিয়ে জলাঞ্জলি এ আশ্রমে।[2]

রাম বসুর ব্যক্তিগত নৈতিক চরিত্র সম্পূর্ণ নির্মল বোধহয় ছিল না। নীচের উদ্ধৃতিই তার প্রমাণ—

"রাম বসুর উপর প্রাচীন লোকদিগের যে প্রকার শ্রদ্ধা আছে, তাহাতে তাঁহার রচনার প্রতি বিরোধি অভিপ্রায় প্রকাশ করিলে আমাদিগের কেবল উপহাসাস্পদ হইবার সম্ভাবনা। তবে তাঁহার চরিত্রগত দোষের উল্লেখ করিলে তাদৃশ ক্ষতি নাই যেহেতু রাম বসুর বিরহ ভক্ত প্রাচীন মহাশয়েরা মুক্তকণ্ঠে স্বীকার করিয়া থাকেন যুবকগণ বেশ্যালয়ে না যাইলে ভব্যতা শিখিতে

---

১ ২৬৩ পৃষ্ঠা দ্রষ্টব্য।

২ সম্পূর্ণ গান বঙ্গসাহিত্য পরিচয়, দ্বিতীয় খণ্ড, পৃ ১৫৬৩-তে উদ্ধৃত।

পারে না। সে যাছা [যাহা] হউক রাম বসুর সমকল [কাল?] জাত ব্যক্তিদিগের প্রবৃত্তি বিবেচনা করিলে,

"ঘরের ধনে ফেলে প্রাণ পরের ধনকে আগুলে বেড়াও ॥

নাহি জান ঘর বাসা, কি বসন্ত, কি বরষা, সতীকে কোরে নিরাশা, অসতীর আশা পূরায়!"

প্রভৃতি গান রচনার জন্য তাঁহাকে দোষ দেওয়া যায় না।"[১]

রাম বসুর কোনো কোনো গান অন্যের নামে চলে এসেছে বলে কেউ কেউ মনে করেন।

একি অকস্মাৎ ব্রজে বজ্রাঘাত
কে আনিল রথ গোকুলে?

—এই গানটি ঈশ্বর গুপ্তের মতে হরু ঠাকুরের। আবার অন্যের গানও রাম বসুর নামে প্রচলিত, এ রকম দৃষ্টান্তও আছে, যেমন—

'বালিকা ছিলাম, ছিলাম—ভাল ছিলাম'

—এই গানটি মহেশ কাণা নামক একজন পরবর্তী কবিওয়ালার।[২] মহেশ নামে দু'জন কবিওয়ালা ছিলেন, মহেশ ঘোষ এবং মহেশ চক্রবর্ত্তী। জন্মান্ধ ছিলেন বলে মহেশ ঘোষ কাণা নামে পরিচিত ছিলেন। এঁর জন্ম ১২১০ সালে বারাশতে মহেশপুর গ্রামে। তিনি ছাতুবাবুর আশ্রিত ছিলেন।[৩]

রাম বসুর পূর্ব্বে কবিগানে উপস্থিত উত্তর-প্রত্যুত্তরের রীতি ছিল না। প্রতিযোগী দল পূর্ব্বে পারস্পরিক আলোচনায় উত্তর প্রস্তুত করে আসরের জন্য তৈরী হতেন। রাম বসুই আসরে বসে উপস্থিত উত্তর-প্রত্যুত্তরের রীতি প্রচলিত করেন।

পৃ ২২০। **ভবানী বেণে**। ভবানী রাম বসুর অপেক্ষা বয়সে বড়ো হলেও রাম বসুর রচিত অনেক গানই তিনি নিজের দলে গেয়েছিলেন। বস্তুতঃ ভবানী বেণেই রাম বসুকে দল গড়বার জন্য আকৃষ্ট করেন বলা যেতে পারে। বর্ধমান জেলার অম্বিকা কালনার নিকট সাতগেছে গ্রামে ভবানীর জন্ম

১ কবিওয়ালাদিগের গীতসংগ্রহ, পৃ ১-২। এই সঙ্গীতাংশটি রাম বসুর রচিত কিনা সন্দেহ। এটি গুপ্তরত্নোদ্ধারে (পৃ ২৭০) বাঙ্গালীর গানে (পৃ ১৮৬) এবং প্রাচীন কবিসংগ্রহে (পৃ ১০৩) যজ্ঞেশ্বরীর পূর্ব্বোল্লিখিত গানেরই মহড়া। পূর্ব্বোক্ত 'বঙ্গসাহিত্য-পরিচয়ে' এই মহড়াটি নেই।

২ জন্মভূমি, ১৩০৩, পৃ ২৭৮।

৩ নব্যভারত, ১৩১৩ শ্রাবণ, পৃ ২০৩।

হয়। জাতিতে গন্ধবণিক। পরে সাতগেছে ত্যাগ করে ভবানী চলে আসেন বরাহনগরে। সেইজন্য তাঁর জন্মস্থান নিয়ে কিছু মতভেদ আছে। ভবানী নিজে গান রচনা করতে পারতেন, ভালো গাইতেও পারতেন।[১] তিনি প্রথমতঃ হরু ঠাকুরের দলে ছিলেন। হরু ভোলা ময়রাকে বেশি ভালোবাসতেন বলে ক্রমে ভবানী বণিক্ এবং নীলু ঠাকুর হরুকে ত্যাগ করে চলে যান। ভবানী অতঃপর রামজির থেকেই গান নিতে থাকেন। রামজির শিষ্য বলেই তিনি পরিচিত। পরে তিনি রাম বসুর থেকে গান নিতেন। নিত্যানন্দ বৈরাগী এবং ভবানী বণিকের মধ্যে সঙ্গীত-প্রতিযোগিতার বিবরণ ঈশ্বর গুপ্ত দিয়েছেন নিত্যানন্দের জীবনীতে। ভবানীর একটি গানের অংশ[২]—

> একবার কুঞ্জবনে কৃষ্ণ বলে ডাকরে কোকিলে।
> মধুর কুহুধ্বনি শুনে তাপিত প্রাণ জুড়াবে গোপীগণে,
> নীরব হয়ে বসে কেন রইলি তমাল তলে ॥

ভবানী দীর্ঘজীবী দিলেন—প্রায় সত্তর-পঁচাত্তর বৎসর বেঁচে ছিলেন।[৩]

পৃ ২১০। **নালু ঠাকুর**। সম্পূর্ণ নাম নীলু চক্রবর্ত্তী। রামপ্রসাদ চক্রবর্ত্তী এঁর বড়ো ভাই। হরুর দল ছেড়ে নীলু যখন আলাদা দল গঠন করেন, তখন রামপ্রসাদ দলের টাকা কড়ির ভার নিয়ে থাকতেন। এদের দলের নামই নীলু-রামপ্রসাদের দল। কৃষ্ণমোহন ভট্টাচার্য্য, গদাধর মুখোপাধ্যায়, রাম বসু, গৌর কবিরাজ ও রামসুন্দর রায়ের থেকে গান নিয়ে নীলু গুরুর সঙ্গে যুদ্ধে প্রবৃত্ত হলেন। নীলু রামপ্রসাদের দল ওস্তাদী দল বলে বিখ্যাত হয়েছিল। নীলু নিজে গান রচনা করতে কতদূর পারতেন বলা যায় না। তাঁর একটি গান—'বাঞ্ছা ফলদাত্রী, ভূধাত্রী, ব্রহ্মাণ্ডের কর্ত্রী আপনি।'[৪]

প্রায় ষাট বৎসর বয়সে ১৮২৫ এর নভেম্বর মাসে নীলু ঠাকুরের মৃত্যু হয়। সংবাদ 'তিমির নাশক'-এ এই সংবাদ প্রকাশিত হয়েছিল—

"মৃত্যু॥ শুনা গেল যে ২৬ কার্ত্তিক বৃহস্পতিবার শিমুল্যা নিবাসি নীলুঠাকুর অর্থাৎ নীলু রামপ্রসাদ দুই ভাই কবিওয়ালা খ্যাত লোক তাহার মধ্যে নীলু ঠাকুরের ঐ দিবস ওলাউঠা রোগে মৃত্যু হইয়াছে এই ব্যক্তির মৃত্যু-

১ নব্যভারত, ১৩১২ জ্যৈষ্ঠ পৃ ১০৭।

২ সম্পূর্ণ গানটি বঙ্গভাষার লেখক, ৩৮২ পৃষ্ঠায় উদ্ধৃত।

৩ প্রীতিগীতি, অবতরণিকা পৃ ১৸৴০।

৪ গুপ্তরত্নোদ্ধার, পৃ ৩৪-৩৬।

সংবাদে অনেকের মহাদুঃখ বোধ হইয়াছে যেহেতুক নীলু রামপ্রসাদ কবিওয়ালার মধ্যে অগ্রগণ্য ছিলেন ইহারা কবিতা গান দ্বারা এ প্রদেশস্থ লোকেরদিগের অতিশয় সুখী করিতেন ইহাঁরদিগের দুই ভ্রাতার মধ্যে রামপ্রসাদ সংপ্রতি গান ত্যাগ করিয়াছিলেন তথাচ নীলু ঠাকুর সেই দল বল করিয়া ঐ গান করিতেন এক্ষণে ইহার কাল হওয়াতে সে সুখের ব্যাঘাত হইল সুতরাং অনেকের দুঃখ বোধ হইতে পারে।"[১]

সম্ভবতঃ অনুজের মৃত্যুর পর রামপ্রসাদ আবার গান রচনা করতেন। অনেকদিন তিনি দল চালিয়েছিলেন। রামপ্রসাদ প্রায় আশি-বিরাশি বৎসর বয়সে মারা যান। (পরে দ্রষ্টব্য)

পৃ২১০। **মোহন সরকার**। "নিতায়ের স্বজাতীয় আর একজন কবিওয়ালা ছিলেন, তাঁহার নাম মোহনদাস বৈরাগী। ইহাকে লোকে মোহন সরকার বলিয়াও অভিহিত করিতেন। যশোহর জেলায় বনগ্রামের নিকটবর্ত্তী গোপালনগর গ্রামে মোহনের জন্ম হয়। ইহাঁর 'ছুট' সঙ্গীতগুলি অতি মনোহর কাব্যরসে ভরপুর।"[২]

পৃ২১০। **ঠাকুরদাস সিংহ**। ঠাকুরদাস নামে তিনজন কবিওয়ালা ছিলেন, ঠাকুরদাস চক্রবর্তী, ঠাকুরদাস দত্ত, ঠাকুরদাস সিংহ।[৩] ব্রজসুন্দর সান্যাল লিখেছেন, ঠাকুরদাস দত্তের পিতার সঙ্গে রাম বসুর বিশেষ বন্ধুত্ব ছিল। 'বঙ্গভাষার লেখক' গ্রন্থে ঠাকুরদাস দত্তের জীবনী আছে; কিন্তু তাতে রাম বসুর কোনো উল্লেখ নেই। ঠাকুরদাস দত্তের জন্ম ১২০৭ অথবা ১২০৮ সালে এবং মৃত্যু ১২৮৩ সালে। ঠাকুরদাস দত্তের পিতার সঙ্গে রাম বসুর বন্ধুত্ব সম্ভব। কিন্তু ঈশ্বর গুপ্তও কোথাও এর উল্লেখ করেননি বরং ঠাকুরদাস সিংহের সঙ্গেই রাম বসুর সহযোগিতার উল্লেখ করেছেন। ব্রজ সুন্দর সান্যাল বলেন, রামমোহন দত্তের মৃত্যুর পর রাম বসু "বন্ধুর উপকারের প্রত্যুপকার স্বরূপ মধ্যে মধ্যে তৎপুত্রের দলে যাইয়া গান করিতেন। এইরূপ একদা ঠাকুর দাসের দলে গাহিতে গাহিতে রাম বসু আণ্টুনিকে বলিয়াছিলেন,

বল হে অ্যাটুনি আমি একটি কথা জানতে চাই,
এসে এ দেশে এ বেশে তোমার গায়ে কেন কুর্ত্তি নাই।[৪]

---

১ সংবাদপত্রে সেকালের কথা (১ম খণ্ড, ৩য় সং) পৃ ১৪৩।
২ নব্যভারত, ১৩১২ জ্যৈষ্ঠ, পৃ ১০৮-১০৯।
৩ নব্যভারত ১৩১২ চৈত্রে ব্রজসুন্দর সান্যাল তিনজনের আলোচনা করেছেন।
৪ নব্যভারত ১৩১২, শ্রাবণ, পৃ ১৯৭। ঠাকুরদাস দত্ত কবির দল করেন নি, পাঁচালীর দল

এই প্রশ্নের উত্তরে আণ্টুনি যা বলেছিলেন, সেটাও অনেকেরই জানা—

এই বাঙ্গালায় বাঙ্গালীর বেশে আনন্দে আছি
হয়ে ঠাকুরে সিংহের বাপের জামাই কুত্তি টুপী ছেড়েছি॥

প্রশ্ন করেছিলেন রাম বসু কিন্তু আণ্টুনির উত্তরে ঠাকুরদাস দত্তকে আক্রমণ নেই—ঠাকুর সিংহকে তিনি আক্রমণ করেছেন। সুতরাং ব্রজসুন্দর সান্যালের উক্তিতে একটি বিরোধিতা আছে। এই লড়াই ঠাকুরদাস দত্তের দলের সঙ্গে আণ্টুনির দলের নয়, ঠাকুরদাস সিংহের সঙ্গে আণ্টুনির। ঠাকুরদাস দত্ত বিখ্যাত গায়ক ছিলেন। কাশীপ্রসাদ ঘোষ তাঁকে বলেছেন Indian Bard.

ঠাকুরদাস সিংহ সম্পর্কে তথ্য বিশেষ জানা যায় না। ব্রজসুন্দর ঠাকুরদাস সিংহের দু'টি গান উদ্ধৃত করেছেন—

যতনে মম প্রাণ, প্রেয়সি, করেছি তোমায় সমর্পণ

এবং

আমারে সখি ধর ধর !
ব্যথার ব্যথিত কে আছে আমার ॥[১]

তৃতীয় ঠাকুরদাস চক্রবর্তী ১২০৯ সালে নদীয়াতে জন্ম গ্রহণ করেন। কলকাতায় এসে কবির দলে পরিচিত হয়ে পালা রচনা করতেন, নিজে দল গঠন করেন নি। 'প্রায় ৬০ বৎসর বয়সে ঠাকুরদাস চক্রবর্ত্তী পরলোক গমন করেন'।[২] গুপ্তরত্নোদ্ধারে এর তিনটি গান উদ্ধৃত হয়েছে।

পৃ ২১০। **রাজা হরিনাথ রায়**। রাজা লোকনাথ রায়ের মৃত্যুর পর ১৮০৪ খ্রীষ্টাব্দে এক বৎসর বয়স্ক হরিনাথ রায় জমিদারী লাভ করেন। ১৮২০ খ্রীষ্টাব্দে সাবালকত্ব প্রাপ্তির পর তিনিই জমিদারী দেখাশুনা করতে থাকেন। ১৮২৫ এর ২৫-এ ফেব্রুয়ারিতে তিনি রাজা উপাধি পান। ১২২৫ সালের ১৬ই ফাল্গুন হরিনাথের সমারোহ সহকারে বিবাহের বিবরণ সমাচারদর্পণে প্রকাশিত হয়েছিল।[৩] ১৮৩২ খ্রীষ্টাব্দে হরিনাথ পরলোক গমন করেন। হিন্দু

---

করেছেন। দ্রষ্টব্য ব্যোমকেশ মুস্তফী 'পাঁচালিকার ঠাকুরদাস বঙ্গীয় সাহিত্য পরিষৎ পত্রিকা, ১৩০৫।

১ নব্যভারত ১৩১২, চৈত্র, পৃ ৬৪৬

২ নব্যভারত, ১৩১২ চৈত্র, পৃ ৬৪৩

৩ সংবাদপত্রে সেকালের কথা ( ১ম খণ্ড, ৩সং ) পৃ ২৬৭।

কলেজ স্থাপনে হরিনাথ কুড়ি হাজার টাকা দান করেছিলেন। সংস্কৃত চর্চায় তিনি একজন উৎসাহী উদ্যোগী ছিলেন। হরিনাথের মৃত্যুর পর কৃষ্ণনাথ জমিদারী পান।

পৃ ২১১। **দক্ষিণ ভবানীপুরে 'নলদময়ন্তী' যাত্রার দল।** ১৮২১ খ্রীষ্টাব্দে কলিকাতায় 'কলিরাজার যাত্রা' নামে নূতন যাত্রার পর ১৮২২-এ ভবানীপুরের যুবকেরা 'নলদময়ন্তী' নামে আর একটি নূতন যাত্রার অভিনয় করে। এই সংবাদ সমাচারদর্পণ, ১৮২২-এর ১৩ জুলাই-এ প্রকাশিত হয়েছিল।[১]

পৃ ২১১। **নীলুর দলে রামপ্রসাদ**। নীলুর মৃত্যুর পর রামপ্রসাদ তার দল রেখেছিলেন। শোভাবাজার রাজবাড়ীতে রামপ্রসাদের সঙ্গে একবার রাম বসুর কবির লড়াই বাধে। সেই লড়াইতে রামপ্রসাদ রাম বসুকে হঠাৎ আক্রমণ করে বসেন—

নাইকো রাম বোসের এখন সেকেলে পৌরষ।
এখন দল করে হয়েছেন রাম বোস—রাম কামারের **।

রাম বসুর মৃত্যু ১৮২৯-এ। নীলুর মৃত্যু ১৮২৮-এ। সুতরাং এই লড়াই এই সময়ের মধ্যেই হয়েছিল। তখন রাম বসুর বয়স প্রায় চল্লিশ। রামপ্রসাদের গানে রাম বসুর বয়সের ইঙ্গিত আছে। রাম বসু তৎক্ষণাৎ উত্তর দিলেন—

তেমনি এই নীলুর দলে রামপ্রসাদ একটীন্।
যেমন ঢাকের পীটে বাঁয়া থাকে,
বাজে নাকো একটি দিন॥

যেমন রাতভিখারীর ধামা বওয়া থাকে এক একজন।
হরিনাম বলে না মুখে পেছু থেকে চাল কুড়ুতে মন,
কর্ম্মে অকর্ম্মা, ঐ রামপ্রসাদ শর্ম্মা
মন কাজের কাজী ঠাটের বাজী,—( ভাইরে )
ঠিক যেন ধোপার বিশকর্ম্মা—
যেমন বিদ্যে শূন্য বিদ্যেভূষণ সিদ্ধিরস্তু বস্তহীন॥

নীলমণি মলে, নীলমণির দলে
ঢুকলো সিংভাঙা এঁড়ে বাছুরের পালে।

---

১ বঙ্গীয় নাট্যশালার ইতিহাস ( ৩য় সং ) পৃ ১৮-১৯

যেমন নবাব মলে নবাব হল উজীরালি আড়াই দিন।
যেমন * * কাছে পেগের বড়াই ঘরে করেন জাঁক,
ছুনিয়ার কর্ম্মেতে কুঁড়ে, ভোজনে দেড়ে—
বচনে পুড়িয়ে করেন খাক্।
তেমনি শ্রীছাদ, এই পেটকো মুলুক চাঁদ
তরেন রামপ্রসাদ, ধবে কৃষ্ণপ্রসাদ
যেমন জন্মে কভু হাত পোরে না,—
দোলে লবেদার আস্তীন॥

অবিনাশ ঘোষ বলেন, এই লড়াই হয়েছিল রামপ্রসাদ এবং ভোলা ময়রার মধ্যে।[১] সম্ভবতঃ এই গানে উল্লিখিত নীলমণির নাম দেখে নগেন্দ্রনাথ বসু মনে করেছেন, রামপ্রসাদ নীলমণি পাটনীরও দল রেখেছিলেন।[২] আসলে নীলু ঠাকুরের সম্পূর্ণ নাম ছিল নীলমণি চক্রবর্ত্তী।

---

১ প্রীতিগীতি, পৃ ২/০

২ বিশ্বকোষ, 'কবি'।

## লক্ষ্মীকান্ত বিশ্বাস

লক্ষ্মীকান্ত বিশ্বাস নামক জনৈক একচক্ষুহীন ( সাধারণতঃ "ল'কে কাণা" নামে পরিচিত ) কায়স্থকুলোদ্ভব সুরসিক গীতিকবি ( lyric poet ) গোপীমোহনের [ ঠাকুর ] অনুগ্রহভাজন ও প্রতিপাল্য ছিলেন। এই কবিরও মাসিক অর্থ বন্দোবস্ত ছিল। লক্ষ্মীকান্ত যেমন সুকবি, তদ্রূপ সুরসিক ছিলেন। তাঁহার গীতিরচনাপ্রণালীর দৃষ্টান্তস্বরূপ নিম্নে একটী সঙ্গীত উদ্ধৃত হইল—

কি বলি ফুটে দম ফেটে মরি প্রাণ যায়।
জগৎমান্য অগ্রগণ্য ঠাকুরে পিরালী দায়।
একি বিধির বুদ্ধি মোটা পদ্মের মৃণালে কাঁটা
আঁতখালি নীলমণি হালদার মহাশয়।
একি বিধির বিবেচনা সাগরের জল লোণা
লক্ষ্মীকান্ত বিশ্বাস কাণা তাও কি প্রাণে সয়!
ইষ্ট নিষ্ঠ অনুব্রত যাগ যজ্ঞে সদা রত!
বিধির বিপাকে হত যশোভাগী নাহি হয়।
বিধাতার এ ভ্রম মাত্র লোকে বলে কর্ম্মমাত্র
রাজবংশে পোষ্যপুত্র রাজপুত্র নাহি জন্মায়॥

লক্ষ্মীকান্ত পরলোকগত হইলে পরে তাঁহার বংশাবশিষ্ট একমাত্র কন্যা অতি বৃদ্ধাবস্থা পর্য্যন্ত জীবিত ছিলেন এবং "বিশ্বাসের মেয়ে" বলিয়া ঠাকুর পরিবারের প্রতিপাল্য ছিলেন।[১]

পৃ ৩১৯। **গঙ্গানারায়ণ নস্কর**। গঙ্গারাম নস্কর-ও পাওয়া যায়। গঙ্গারাম "is sometimes regarded as the founder of this new type of পাঁচালী"।[২] "ইনি পাঁচালীর গান রচনা করিয়া যথেষ্ট খ্যাতি লাভ করিয়াছেন। গঙ্গানারায়ণ ( বা রাম ) দাশরথি রায়ের অনেক পূর্ববর্তী। রাজা নবকৃষ্ণের বাটীতে ইনি "পক্ষীর দলকে" পরাভূত করিয়াছিলেন।"[৩]

---

১ গীতিলহরী ( ১৯০৪ ) অমৃতলাল বন্দ্যোপাধ্যায় প্রকাশিত, পৃ ২১-২২।

২ De, History of Bengali Literature p. 441.

৩ শিবরতন মিত্র, বঙ্গীয় সাহিত্য সেবক পৃ ১৫৬।

## পরিশিষ্টে উল্লিখিত কবিদের পরিচয়

সুপরিচিত কবিদের পরিচয় অপেক্ষাকৃত সংক্ষেপে দেওয়া গেল।

পৃ ৩২৮। **কবিকঙ্কণ**। কবিকঙ্কণ মুকুন্দরাম চক্রবর্তী মধ্যযুগের বাংলা সাহিত্যের একজন শ্রেষ্ঠ কবি। তাঁর চণ্ডীমঙ্গল কাব্য ষোড়শ শতাব্দীর শেষের দিকে রচিত। চণ্ডীমঙ্গর কাব্যের সূচনাতে কবি তাঁর নিজের ইতিহাস দিয়েছেন। মুকুন্দরাম সম্পর্কে বিস্তৃত আলোচনার জন্য দ্রষ্টব্য অধ্যাপক আশুতোষ ভট্টাচার্যের বাংলা মঙ্গলকাব্যের ইতিহাস (৩য় সং), অধ্যাপক সুকুমার সেনের বাঙ্গালা সাহিত্যের ইতিহাস (প্রথম খণ্ড, ২ সং), এবং সুকুমার সেন মহাশয়েরই প্রবন্ধ 'মুকুন্দরামের দেশত্যাগকাল' (বিশ্বভারতী পত্রিকা ত্রয়োদশ বর্ষ, তৃতীয় সংখ্যা), সুখময় মুখোপাধ্যায়, বাংলা সাহিত্যের কালক্রম (১৯৫৮)।

পৃ ৩২৮। **কৃষ্ণদাস কবিরাজ**। কৃষ্ণদাস কবিরাজের চৈতন্যচরিতামৃত বাঙ্গালা সাহিত্যের একটি শ্রেষ্ঠ গ্রন্থ। এই গ্রন্থের রচনাকালজ্ঞাপক শ্লোকে কিছু পাঠান্তর আছে—

শাকে সিন্ধ্বগ্নিবাণেন্দৌ জ্যৈষ্ঠে বৃন্দাবনান্তরে।
সূর্য্যোহ্স্যিসিত পঞ্চম্যাং গ্রন্থোহয়ং পূর্ণতাং গতঃ॥

পাঠান্তর, শাকেহগ্নিবিন্দুবাণেন্দৌ। মোটামুটি বলা যেতে পারে সপ্তদশ শতাব্দীর একেবারে প্রথম দিকে এই গ্রন্থরচনা সম্পূর্ণ হয়েছিল।

কৃষ্ণদাস কবিরাজ এবং তাঁর গ্রন্থের আলোচনার জন্য দ্রষ্টব্য সুকুমার সেন, বাংলা সাহিত্যের ইতিহাস (প্রথম খণ্ড); বিমানবিহারী মজুমদার, চৈতন্য চরিতের উপাদান; সুশীলকুমার দে, Early History of Vaisnava Faith and Movement; রাধাগোবিন্দ নাথ সম্পাদিত চৈতন্যচরিতামৃত।

পৃ ৩২৮। **কাশীদাস**। কাশীরাম দাসের মহাভারত বাঙ্গালীর সুপরিচিত কাব্য। মহাভারতের রচনাকাল সপ্তদশ শতাব্দীর প্রথমেই। কাশীরাম বৈষ্ণব ভাবাপন্ন কবি ছিলেন। কাশীরামের জ্যেষ্ঠ ভ্রাতা শ্রীকৃষ্ণদাস 'শ্রীকৃষ্ণ বিলাস' নামে কাব্য রচনা করেছিলেন। কবি সম্ভবতঃ আদি সভা বন বিরাট পর্বের কিয়দংশ রচনা করে পরলোক গমন করেন। প্রবাদ—

আদি সভা বন বিরাটের কতদূর।
ইহা রচি কাশীদাস গেল স্বর্গপুর॥

কাশীরাম জন্ম গ্রহণ করেন বর্ধমান জেলার সিঙ্গী গ্রামে। বিস্তৃত আলোচনার জন্য দ্রষ্টব্য সুকুমার সেন, বাঙ্গালা সাহিত্যের ইতিহাস (প্রথম খণ্ড); দীনেশচন্দ্র সেন, বঙ্গভাষা ও সাহিত্য।

পৃ ৩২৮। **কীর্তিবাস**। শুদ্ধ নাম কৃত্তিবাস। সেকালে সকলে 'কীর্তিবাস'-ই বলত। ঈশ্বর গুপ্ত, রঙ্গলাল এমন কি মধুসূদনও এ বানান ব্যবহার করেছেন। ১৮০২-তে শ্রীরামপুর মিশন থেকে প্রকাশিত রামায়ণেও ইংরেজি অক্ষরে এই বানানই আছে। কৃত্তিবাসের আত্মবিবরণী থেকে অনুমান করা হয়েছে, কবি রামায়ণ রচনা করেন রাজা গণেশের আমলে। তাঁর জন্মসাল ধরা হয়েছে ১৩৯৮ খ্রীষ্টাব্দ। সুকুমার সেন অনুমান করেন কৃত্তিবাস জীবিত ছিলেন ১৪৭৫ খ্রীষ্টাব্দের কাছাকাছি।[১]

কৃত্তিবাসের পৈত্রিক বাস ছিল শান্তিপুরের নিকট ফুলিয়ায়। পিতার নাম মুরারি ওঝা।

বিস্তৃত আলোচনার জন্য দ্রষ্টব্য, নলিনীকান্ত ভট্টাশালী, 'কৃত্তিবাসের আত্মবিবরণ', ভারতবর্ষ ১৩৪৯ জ্যৈষ্ঠ; যোগেশচন্দ্র রায়, 'কৃত্তিবাসের জন্মশক,' বঙ্গীয় সাহিত্য পরিষৎ পত্রিকা, ১৮, ২০, ৪০ ভাগ; সুখময় মুখোপাধ্যায়, 'রাজা গণেশের আমল।'

পৃ৩২৮। **কেতকী দাস**। সম্পূর্ণ নাম কেতকাদাস ক্ষেমানন্দ। ইনি মনসামঙ্গল কাব্য রচনা করেন সপ্তদশ শতাব্দীর মধ্যভাগে। মনসামঙ্গল কাব্যের ইনি একজন শ্রেষ্ঠ কবি। বিস্তৃত আলোচনার জন্য দ্রষ্টব্য যতীন্দ্রমোহন ভট্টাচার্য সম্পাদিত 'কেতকাদাস ক্ষেমানন্দের মনসামঙ্গল' (কলিকাতা বিশ্ববিদ্যালয় ১৯৪৩)।

পৃ ৩২৮। **রামেশ্বর**। শিবায়ন কাব্যের কবি। সম্পূর্ণ নাম রামেশ্বর চক্রবর্তী ভট্টাচার্য। কাব্যরচনাকাল অষ্টাদশ শতাব্দীর প্রথম দিকে। রামেশ্বর মেদিনীপুরের অধিবাসী এবং অষ্টাদশ শতাব্দীর উৎকৃষ্ট কবিদের অন্যতম। কবি সত্যপীরের পাঁচালী রচনা করেন বলে জানা যায়। বিস্তৃত আলোচনার জন্য অধ্যাপক আশুতোষ ভট্টাচার্যের গ্রন্থ দ্রষ্টব্য।

পৃ ৩২৮। **কমলাকান্ত**। সাধক কমলাকান্ত ভট্টাচার্য রামপ্রসাদের পরবর্তী বিখ্যাত শক্তিসাধক এবং শ্যামা সঙ্গীত রচয়িতা। কমলাকান্ত পূর্বনিবাস অম্বিকা

---

১ বাঙ্গালা সাহিত্যের ইতিহাস, ১ম খণ্ড (২য় সং) পৃ ৯৮।

কালনা পরিত্যাগ করে ১৮০০ খ্রীষ্টাব্দে বর্ধমানের নিকটে কোলাহাট গ্রামে বাস করতে থাকেন। বর্ধমানাধিপতি তেজচন্দ্র কমলাকান্তকে প্রথমে সভাপণ্ডিত নিযুক্ত করেন, তারপর গুরুপদে বরণ করেন। বর্ধমান রাজবাড়ী থেকে প্রকাশিত 'সাধক কমলাকান্ত ভট্টাচার্য্য কৃত শ্যামাসঙ্গীত' (১২৬৪, ১৮৫৭ খ্রী) গ্রন্থে সভাপণ্ডিত হওয়ার তারিখ দেওয়া আছে ১২১৬ সাল। মহারাজ তেজচন্দ্র কোলহাটে কমলাকান্তের বসতবাড়ী নির্মাণ করে দেন। এখানে কমলাকান্ত কালী মূর্তি ও পঞ্চমুণ্ডী আসন প্রতিষ্ঠা করেন। জনশ্রুতি, পঞ্চাশ বৎসর বয়সে কমলাকান্ত দেহত্যাগ করেন।[১]

বিস্তৃত আলোচনার জন্য দ্রষ্টব্য অতুলচন্দ্র মুখোপাধ্যায়, সাধক কমলাকান্ত (১৩৩২); শ্রীকান্ত মল্লিক, কমলাকান্ত পদাবলী (১২৯২); কৈলাসচন্দ্র সিংহ, সাধক সঙ্গীত (২য় সং ১৩০৬)। যোগেন্দ্রনাথ গুপ্ত, সাধক কমলাকান্ত।

পৃ ৩২৮। **নরচন্দ্র**। নরচন্দ্র নামে দু'জন শাক্ত সঙ্গীত রচয়িতার নাম পাওয়া যায়। কুমার নরচন্দ্র কৃষ্ণনগর রাজবংশের। তাঁর গান 'যে হয় পাষাণের মেয়ে'।

নরচন্দ্র ভট্টাচার্য্য বর্ধমান জেলার রায়না থানার পাঁচ মাইল উত্তরে জামদো গ্রামে আনুমানিক ১৭৮৩ খ্রীষ্টাব্দে জন্মগ্রহণ করেন। নরচন্দ্র তান্ত্রিক ছিলেন। ইনিও শ্যামাসঙ্গীত রচনা করেছিলেন।

৩২৮। **নন্দকুমার**। মহারাজা নন্দকুমার একজন সঙ্গীত রচয়িতা ছিলেন। নন্দকুমারের জন্ম ১৭০৫ খ্রীষ্টাব্দে আজিমগঞ্জ নলহাটির নিকট ভদ্রপুর গ্রামে। মৃত্যু সুপ্রীম কোর্টের বিচারে প্রাণদণ্ডে ১৭৭৫ খ্রীষ্টাব্দে। নন্দকুমারের বিচার বাংলার ইতিহাসের একটি স্মরণীয় ঘটনা। বর্ধমানের মহারাজার দেওয়ান ব্রজকিশোর রায়ের জ্যেষ্ঠ পুত্র নন্দকিশোরও একজন সঙ্গীত রচয়িতা ছিলেন। নন্দকুমার ও নন্দকিশোরের সঙ্গীতের মধ্যে বিভ্রান্তির সম্ভাবনা উপেক্ষণীয় নয়।[৩]

পৃ ৩২৮। **দেওয়ান মহাশয়**। সম্পূর্ণ নাম রঘুনাথ রায়। ইনি ব্রজকিশোর

---

১ অতুলচন্দ্র মুখোপাধ্যায়, সাধক কমলাকান্ত (১৩৩২) পৃ ৭৭।

২ শিবরতন মিত্র, বঙ্গীয় সাহিত্যসেবক (১৩৩৮) পৃ ৩২৯।

৩ S. K. De, History of Bengali Literature. P 421 মহারাজ নন্দকুমারের বিবরণ নিখিলনাথ রায়ের মুর্শিদাবাদ কাহিনীতে দ্রষ্টব্য।

রায়ের কনিষ্ঠ পুত্র এবং নন্দকিশোর রায়ের ভ্রাতা। রঘুনাথ রায় দেওয়ান মহাশয় নামেই পরিচিত ছিলেন। রঘুনাথের জন্ম ১১৫৭ সালে।

"বর্ধমানে পিতার নিকট থাকিয়া রঘুনাথ সংস্কৃত ও পারস্য ভাষা শিক্ষা করেন এবং অল্প দিনের মধ্যেই উভয় ভাষাতে তিনি বিশেষ ব্যুৎপত্তি লাভ করেন। বাল্যকাল হইতেই সঙ্গীত রচনায় ও পরমার্থ চিন্তায় রঘুনাথের বিশেষ আসক্তি দেখা যাইত। তিনি যখন দেওয়ানী পদ প্রাপ্ত হন, তখন মহারাজ তেজশ্চন্দ্র বর্ধমানের অধিপতি। সঙ্গীতে দেওয়ান মহাশয়ের বিশেষ অনুরাগ দেখিয়া মহারাজ দিল্লী ও লক্ষ্ণৌ হইতে ওস্তাদ আনাইয়া তাঁহার সঙ্গীত শিক্ষার রীতিমত বন্দোবস্ত করিয়া দেন।

দেওয়ান মহাশয় প্রতিদিন অল্পক্ষণই দেওয়ানী কার্য্যে মনোনিবেশ করিতেন। তাঁহার অধিকাংশ সময়ই সঙ্গীতচর্চ্চায় ও ধর্ম্মকার্য্যে অতিবাহিত, হইত। তিনি অনেক সঙ্গীত রচনা করিয়া গিয়াছেন, তবে তাঁহার রচিত সমস্ত সঙ্গীতই দেবদেবীবিষয়ক, অন্য সঙ্গীত একটিও তিনি রচনা করেন নাই। ভণিতাস্বরূপ এই 'অকিঞ্চন' কথাটি তাঁহার প্রায় প্রত্যেক গানেই দেখিতে পাওয়া যায়। এইরূপ প্রবাদ আছে—রঘুনাথ প্রত্যহ প্রাতঃকালে কালী-বিষয়ক একটি গান রচনা না করিয়া জলগ্রহণ করিতেন না। তাঁহার রচিত কৃষ্ণবিষয়ক গানও অনেক আছে।"[১]

১২৪৩ সালের ১৯এ ভাদ্র ৮৬ বৎসর বয়সে দেওয়ান মহাশয়ের মৃত্যু হয়।

পৃ ৩২৮। **নীলমণি ঘোষ**। ঈশ্বর গুপ্ত নিত্যানন্দের জীবনীতে একজন নীলু ঘোষের উল্লেখ করেছেন—"ইঁহার দলে গোরাচাঁদ ঠাকুর ও নীলু ঘোষ এই দুইজন গায়ক প্রায় তাঁহার তুল্যই ছিলেন।" শিবরতন মিত্র 'বঙ্গীয় সাহিত্য সেবকে' এঁকে শুধু সঙ্গীত রচয়িতা বলে উল্লেখ করেছেন। দু'জনে অভিন্ন কিনা জানিনা। অঘোরনাথ মুখোপাধ্যায় সংকলিত গীতরত্নমালায় (১ম ভাগ) নীলমণি ঘোষের ছয়টি গান উদ্ধৃত আছে, তার মধ্যে চারটি ব্রাহ্মসঙ্গীত একটি দেবীবিষয়ক একটি শ্যামাসঙ্গীত।[২] সুতরাং এঁকে উনবিংশ শতাব্দীর প্রথমার্ধের বলেই মনে হয়। জন্ম সম্ভবতঃ অষ্টাদশ শতাব্দীর শেষ দিকে কারণ নিত্যানন্দের দলে ইনি গান করতেন।

---

১ বাঙ্গালীর গান পৃ ১২৪।

২ গীতরত্নমালা (১ম ভাগ) পৃ ১২৬, ১৪৯, ১৫৫, ৪১৭, ২২৭।

পৃ ৩২৮। **কালী মির্জা**। কালী মির্জা নামে সুপরিচিত কালিদাস চট্টোপাধ্যায় উনবিংশ শতাব্দীর প্রথমার্ধের বিখ্যাত সঙ্গীত রচয়িতা এবং গায়ক ছিলেন। হুগলীর গুপ্তিপাড়ায় এঁর জন্ম। পিতার নাম বিজয়রাম চট্টোপাধ্যায়। বিজয়রামের দুই পুত্র—কালিদাস এবং কনিষ্ঠ রঘুনাথ। বাঙ্গালীর গানে বলা হয়েছে পলাশীর যুদ্ধের সাত আট বৎসর আগে কালিদাস চট্টোপাধ্যায়ের জন্ম এবং মৃত্যু উনবিংশ শতাব্দীর প্রথম কুড়ি বৎসরের মধ্যে। বাল্যাবধি ইনি প্রখর বুদ্ধিশালী ছিলেন। টোলে সংস্কৃত শিক্ষা করেন। ফার্শীও ইনি ভালো জানতেন। উনিশ কুড়ি বৎসর বয়সে কাশী যান; সেখানে বেদান্ত ও সঙ্গীত শিক্ষা করেন। সঙ্গীতবিদ্যার অনুশীলনে তিনি চলে যান লক্ষ্ণৌ ও দিল্লী। আনুমানিক ত্রিশ বত্রিশ বৎসর বয়সে স্বগ্রামে ফিরে আসেন।

কালিদাস প্রথমতঃ বর্ধমানের যুবরাজ প্রতাপচন্দ্রের সভাসদ ছিলেন। পরে গোপীমোহন ঠাকুরের আশ্রয়ে চলে আসেন। বর্ধমান ছেড়ে চলে আসবার পরেও প্রতাপচন্দ্র কালিদাসকে ১৫৲ মাসিক দিতেন। গোপীমোহনের আশ্রয়েই তিনি জীবন অতিবাহিত করেছিলেন। শেষ জীবন অবশ্য কাশী-ধামেই কাটিয়েছিলেন। তিনি প্রায় সত্তর বৎসর বেঁচেছিলেন।

পশ্চিমে বেশি দিন থাকার জন্য এবং পশ্চিমী বেশ ভূষার জন্য তিনি মির্জা বা সম্ভ্রান্ত ব্যক্তি বলে পরিচিত হয়েছিলেন। মুসলমানী বেশভূষা থাকলেও মির্জা কিন্তু অত্যন্ত স্বধর্মপরায়ণ ছিলেন। প্রবাদ আছে, মির্জার মাতৃশ্রাদ্ধ কালে গুপ্তিপাড়ায় ব্রাহ্মণ সমাজের দলাদলি তাঁর অমায়িক ব্যবহারের জন্য দূরীভূত হয়।

রামমোহন রায় মির্জার কাছেই সঙ্গীত শিক্ষা করেন বলে শোনা যায়। "মির্জা মহাশয়ের সমীপে সঙ্গীত শিক্ষা সময়ে মহাত্মা রামমোহনের হৃদয়ে অদ্বৈতবাদিতার বীজ প্রথমে রোপিত হয়। কালক্রমে তাঁহার উর্ব্বর চিত্তক্ষেত্রে এই বীজ অঙ্কুরিত হইয়া বহুশাখা প্রশাখা প্রসারণ পূর্ব্বক বিশাল পাদপে পরিণত হইয়াছিল।"[১]

"মির্জা মহাশয় দেখিতে গৌরাঙ্গ ও কিঞ্চিৎ কৃশ ছিলেন। তিনি দীর্ঘকায়, বলিষ্ঠ ও বিশালবক্ষ ছিলেন। তাঁহার মুখমণ্ডল আমদীর্ঘ নাসিকা দীর্ঘ ক্ষীণ ও উন্নত ছিল। তাঁহার নিবিড় ও যুগ্ম ভ্রূযুগল আয়ত ও ঈষল্লোহিত লোচনদ্বয় এবং উচ্চ ও সুপ্রশস্ত ললাট-দেশ দেখিলে তাঁহাকে প্রতিভাশালী বলিয়া বোধ

১ অমৃতলাল বন্দ্যোপাধ্যায় প্রকাশিত গীতিলহরী (১৩০৪) পৃ ১২।

হইত। তাঁহার ঘনকুঞ্চিত কেশকলাপ পশ্চাদ্দেশে প্রলম্বিত থাকিত।"[১] শোনা যায় কলিকাতার ধনিসম্প্রদায়ের অনেকে মির্জার অনুকরণে বেশভূষা করতেন।

পৃ ৩২৮। **রাজা রামকৃষ্ণ**। নাটোরের রাণী ভবানীর দত্তক পুত্র। তাঁর সময়ে জমিদারীর অবস্থা খুবই খারাপ হয়ে পড়ে। রাণী ভবানী জমিদারীর ভার আবার গ্রহণ করবার চেষ্টা করেন; কিন্তু কোম্পানী সম্মত হয় না। এই সময় নাটোরের জমিদারী খণ্ডিত হয়ে যায়। রাজা রামকৃষ্ণ বিষয় সম্পত্তিতে নিস্পৃহ হয়ে কালী সাধনায় মগ্ন থাকতেন। মুর্শিদাবাদ বড়নগরের গঙ্গাতীরে এঁর সাধনার স্থান ছিল। ১৭৯৫ খ্রীষ্টাব্দে এঁর মৃত্যু হয়। বাঙ্গালীর গানে এঁর সাতটি গান উদ্ধৃত হয়েছে।

পৃ ৩২৮। **রাজা গিরিশচন্দ্র**। নদীয়ার রাজা ঈশ্বরচন্দ্রের মৃত্যুর পর রাজা গিরিশচন্দ্র রাজা হন (১৮০২—১৮৪১)। কৃষ্ণচন্দ্রের সময় ৮৪টি পরগণা নদীয়ার জমিদারীর অন্তর্ভুক্ত ছিল। গিরিশচন্দ্রের সময়ে মাত্র ৫।৭ খানা পরগণা বাকী থাকে। এই জমিদারীর প্রসিদ্ধ উখড়া পরগণা এঁরই সময়ে নীলামে বিক্রী হয়ে যায়। তারপরে একজন তান্ত্রিক ব্রহ্মচারীর প্ররোচনায় অত্যন্ত সুরাসক্ত এবং অমিতব্যয়ী হয়ে পড়েন। গিরিশচন্দ্র নিঃসন্তান ছিলেন। ১৮৪১ খ্রীষ্টাব্দে তাঁর মৃত্যু হয়।[২] কৃষ্ণকান্ত ভাদুড়ী এঁরই সভাকবি ছিলেন।

পৃ ৩২৮। **রাধামোহন সেন**। তাঁর জীবন কাহিনী বিশেষ কিছু জানা যায় না যদিও তাঁর 'সঙ্গীত তরঙ্গে'র নাম অনেকেই জানেন। সাহিত্য সাধক চরিতমালা (১ম খণ্ডে) এঁর রচনাবলীর বিবরণ এবং আরো কিছু তথ্য দেওয়া হয়েছে। "বঙ্গদেশের প্রসিদ্ধ কবিদিগের মধ্যে কৃত্তিবাস অতি প্রাচীন বোধ হয়। তিনি প্রসিদ্ধ রামায়ণের অনুবাদ করেন। তৎপরে কাশীদাস, কবিকঙ্কণ, ভারতচন্দ্র ও বহুকাল পরে ইদানীন্তন রাধামোহন সেন কবি হইয়াছিলেন।"[৩]

---

১ পূর্ব্বোক্ত গ্রন্থ পৃ ১৬।

২ শিবনাথ শাস্ত্রী, রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ (৩য় সং) পৃ ১০—১১।

৩ বিবিধার্থ সংগ্রহ, ১৭৭০ শক, ৫ সংখ্যা।

## কবিজীবনীতে উল্লিখিত কবিওয়ালাদের শিষ্যপরম্পরা

অষ্টাদশ শতাব্দীর প্রথমার্ধ — গোঁজলা গুঁই

অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগ




অষ্টাদশ শতাব্দী দ্বিতীয়ার্ধ




উনবিংশ শতাব্দীর প্রথম

রাম বসু
১৭৮৬-১৮২৮




১ নিত্যানন্দ লালু নন্দলালের শিষ্য ছিলেন বলে ঈশ্বর গুপ্ত উল্লেখ করেছেন (দ্র. পৃ. ৩৪৬)। কিন্তু 'সে কেন রাধারে কলঙ্কিনী করে রাখিলে' গানটিতে রামজীর ভণিতা আছে। অনুমান হয়, নিত্যানন্দ রামজির কাছেও শিক্ষানবিশি করেছিলেন।

২ 'ভবানে বেনে ও নীলু ঠাকুর ভোলাময়রা প্রভৃতি প্রথমে হরু ঠাকুরের দলে জিল দিত। পরে দোহার অর্থাৎ গায়কের পদে নিযুক্ত হন। এইরূপে কিছুদিন গত করিয়া সকলে ভিন্ন ভিন্নরূপে স্ব স্ব দল নামে স্থাপন করিলেন।' হরু সকলকেই গান ও সুর দিতেন। পরে ভবানী রামজির নিকট থেকেই গীত নিতে থাকেন। (দ্র. পৃ ১৩৭)।

## কবিজীবনীর কালপঞ্জী

| | |
|---|---|
| ১৭০১ | মুর্শিদকুলী খাঁ বাংলার দেওয়ান |
| ১৭০২ | বর্ধমানে কীর্তিচন্দ্রের রাজ্যলাভ |
| ১৭০৬ | ভারতচন্দ্রের জন্ম |
| ১৭০৭ | ঔরঙ্গজীবের মৃত্যু |
| ১৭১০ | নদীয়ার রাজা কৃষ্ণচন্দ্রের জন্ম |
| ১৭১২ | কীর্তিচন্দ্রের ভুরশুট্ অধিকার |
| ১৭১৭ | মুর্শিদকুলী সুবাদার নিযুক্ত |
| ১৭২০ | রামপ্রসাদের জন্ম |
| ১৭২৭ | মুর্শিদকুলী খাঁর মৃত্যু |
| ১৭৩২ | (আ°) মহারাজ নবকৃষ্ণ দেবের জন্ম |
| ১৭৩৫ | রাসুর জন্ম |
| ১৭৩৮ | নৃসিংহের জন্ম |
| ১৭৪০ | আলিবর্দ্দি খাঁ বাংলার সুবাদার |
| ১৭৪১ | রামনিধির জন্ম |
| ১৭৪২ | বর্গীর হাঙ্গামা ;<br>ভারতচন্দ্রের উড়িষ্যা-ভ্রমণ |
| ১৭৪৫-৪৬ | চন্দননগরে ভারতচন্দ্র |
| ১৭৪৬ | কৃষ্ণনগরে ভারতচন্দ্র |
| ১৭৪৯ | হরু ঠাকুরের জন্ম |
| ১৭৫০ | ভারতচন্দ্রের নাগাষ্টক রচনা |
| ১৭৫১ | আলিবর্দির মৃত্যু ;<br>নিতাই বৈরাগীর জন্ম |
| ১৭৫৩ | ভারতচন্দ্রের অন্নদামঙ্গল |
| ১৭৫৬ | ইন্দ্রনারায়ণ চৌধুরীর মৃত্যু |
| ১৭৫৭ | পলাশীর যুদ্ধ |
| ১৭৬০ | ভারতচন্দ্রের মৃত্যু |

| | |
|---|---|
| ১৭৬৫ | ইংরেজের দেওয়ানী লাভ |
| ১৭৭১ | ছিয়াত্তরের মন্বন্তর ; |
| | তিলকচন্দ্রের মৃত্যু |
| ১৭৭২ | ভূমিব্যবস্থার পরিবর্তন , |
| | রামনিধির ছাপরা যাত্রা |
| ১৭৭৪ | রামমোহন রায়ের জন্ম |
| ১৭৮১ | কবিরঞ্জন রামপ্রসাদের মৃত্যু |
| ১৭৮২ | নবদ্বীপরাজ কৃষ্ণচন্দ্রের মৃত্যু |
| ১৭৯৩ | চিরস্থায়ী বন্দোবস্ত |
| ১৭৯৪ | রামনিধির কলিকাতায় প্রত্যাবর্তন |
| ১৭৯৭ | নবকৃষ্ণ দেবের মৃত্যু |
| ১৮০০ | ফোর্ট উইলিয়ম কলেজের প্রতিষ্ঠা |
| ১৮০৪ | কলিকাতায় সংশোধিত আখড়া স্থাপন |
| ১৮০৭ | রাসুর মৃত্যু |
| ১৮১২ | ঈশ্বর গুপ্তের জন্ম |
| ১৮১৪ | রামমোহনের কলিকাতায় বাস |
| ১৮১৭ | হিন্দু কলেজের প্রতিষ্ঠা (২০ জানুয়ারী) ; |
| | দেবেন্দ্রনাথ ঠাকুরের জন্ম (১৫ মে) |
| ১৮১৮ | গঙ্গাকিশোর ভট্টাচার্য-সম্পাদিত 'বাঙ্গাল গেজেটি' ; |
| | শ্রীরামপুর মিশন-সম্পাদিত 'দিগদর্শন' এবং 'সমাচার-দর্পণ' প্রকাশ ; |
| | গোপীমোহন ঠাকুরের মৃত্যু |
| ১৮২১ | নিত্যানন্দ বৈরাগীর মৃত্যু |
| ১৮২৪ | হরু ঠাকুরের মৃত্যু ( ৬ আগষ্ট ) , |
| | মধুসূদন দত্তের জন্ম ; |
| | সংস্কৃত কলেজ স্থাপন |
| ১৮২৫ | নীলু ঠাকুরের মৃত্যু ( নভেম্বর মাসে ) |
| ১৮২৬ | ডিরোজিও হিন্দু কলেজে শিক্ষক নিযুক্ত |
| ১৮২৮ | রাম বসুর মৃত্যু ; |
| | রামমোহনের ব্রাহ্ম সমাজ স্থাপন ( ২০ আগষ্ট ) |

| | |
|---|---|
| ১৮৩০ | ধর্মসভা স্থাপন ( ১৭ জানুয়ারী ) |
| ১৮৩১ | সংবাদপ্রভাকর প্রকাশ ( ২৮ জানুয়ারী ) ;<br>ডিরোজিও হিন্দু কলেজ থেকে অপসারিত ; তাঁর মৃত্যু ( ২৬ ডিসেম্বর ) |
| ১৮৩২ | হাফ আখড়াইয়ের সূচনা |
| ১৮৩২ | সংবাদ রত্নাবলী ( ২৪ জুলাই ) |
| ১৮৩৩ | ব্রিষ্টলে রামমোহনের মৃত্যু ;<br>ঈশ্বর গুপ্ত সম্পাদিত রামপ্রসাদের 'কালীকীর্তন' প্রকাশ |
| ১৮৩৬ | বারত্রয়িক সংবাদপ্রভাকর ( ১০ আগষ্ট ) |
| ১৮৩৭ | গোপীমোহন দেবের মৃত্যু |
| ১৮৩৮ | সাধারণ জ্ঞানোপার্জিকা সভা স্থাপন ;<br>বঙ্কিমচন্দ্রের জন্ম ( ২৬ জুন ) |
| ১৮৩৯ | রামনিধির মৃত্যু ( ৬ এপ্রিল ) ;<br>দৈনিক সংবাদ প্রভাকর ( ১৪ জুন ) ;<br>তত্ত্ববোধিনী সভা স্থাপন ( ৬ অক্টোবর ) |
| ১৮৪২ | 'বেঙ্গল স্পেক্টেটর' পত্রিকা প্রকাশ |
| ১৮৪৯ | বীটন স্কুল স্থাপন ( ৭ মে ) |
| ১৮৫২ | বীটন সোসাইটিতে রঙ্গলালের 'বাঙ্গালা কবিতাবিষয়ক প্রবন্ধ' পাঠ |
| ১৮৫৩-১৮৫৫ | সংবাদপ্রভাকরে কবিজীবনী প্রকাশ |
| ১৮৫৫ | রায়গুণাকর ভারতচন্দ্রের জীবনবৃত্তান্ত গ্রন্থাকারে প্রকাশ |
| ১৮৫৬ | বিধবা বিবাহ আইন পাশ |
| ১৮৫৭ | সিপাহী যুদ্ধ |
| ১৮৫৯ | ঈশ্বর গুপ্তের মৃত্যু ( ২৯ জানুয়ারী ) |

## গ্রন্থপঞ্জী


অতুলচন্দ্র মুখোপাধ্যায়, সাধক কমলাকান্ত, ১৩৩২

” সাধক রামপ্রসাদ, ১৩৩০

অনাথকৃষ্ণ দেব, বঙ্গের কবিতা, ১৯১১

অসিতকুমার বন্দ্যোপাধ্যায়, উনবিংশ শতাব্দীর বাঙালী ও বাংলা সাহিত্য, ১৩৬৩

আনন্দবাজার পত্রিকা, পূজাসংখ্যা ১৩৬১

আশুতোষ ভট্টাচার্য, বাংলা মঙ্গলকাব্যের ইতিহাস, ৩ সং ১৯৫৮

” বাংলার লোক সাহিত্য, ২ সং ১৯৫৮

ঈশ্বরচন্দ্র গুপ্ত, রায়গুণাকর ভারতচন্দ্রের জীবন বৃত্তান্ত, ১৮৫৫

কবিওয়ালাদিগের গীত সংগ্রহ, ১৮৬২

কমলাকান্ত ভট্টাচার্য, শ্যামাসঙ্গীত, বর্ধমান, ১২৬৪

কালীপ্রসন্ন বন্দ্যোপাধ্যায়, বাঙ্গালার ইতিহাস—নবাবী আমল, ১৩০৮

কালী মির্জা, গীতিলহরী, ১৯০৪, অমৃতলাল বন্দ্যোপাধ্যায় প্রকাশিত

কুমুদনাথ মল্লিক, নদীয়া কাহিনী ১৩১৯,

কৈলাসচন্দ্র সিংহ সাধকসঙ্গীত, ১৩০৬

গঙ্গাচরণ বেদান্ত বিদ্যাসাগর ভট্টাচার্য, হাফ আখড়াই সঙ্গীত সংগ্রামের ইতিহাস, ১৩২৬

গীতরত্নমালা, ১৩০৩, অঘোরনাথ মুখোপাধ্যায় সম্পাদিত

গীতাবলী, ২ সং ১৩০৩, বৈষ্ণবচরণ বসাক প্রকাশিত

গুপ্তরত্নোদ্ধার, ১৩০১, কেদারনাথ বন্দ্যোপাধ্যায় সংগৃহীত

জন্মভূমি, ১৩০৩

জ্ঞানেন্দ্রনাথ কুমার, বংশপরিচয়, ৪র্থ খণ্ড, ১৩৩১

দীনেশ ভট্টাচার্য, কবিরঞ্জন রামপ্রসাদ সেন ( সাহিত্য সাধক চরিতমালা )

দীনেশচন্দ্র সেন, বঙ্গভাষা ও সাহিত্য, ৭ম সং

নব্যভারত ১৩১১, ১৩১২, ১৩১৩, ১৩১৪

নারায়ণ ১৩২৩

নিখিলনাথ রায়, মুর্শিদাবাদ কাহিনী, ২ সং ১৩১০

নিরঞ্জন চক্রবর্তী, উনবিংশ শতাব্দীর কবিওয়ালা ও বাংলা সাহিত্য, ১৮৮০, শক

পূর্ণচন্দ্র দে, রসসাগর কবি কৃষ্ণকান্ত ভাদুড়ীর বাঙ্গালা সমস্যা পূরণ, ১৩২৭
প্রফুল্ল পাল, প্রাচীন কবিওয়ালার গান, কলিকাতা বিশ্ববিদ্যালয় ১৯৫৮
প্রবর্তক ১৩২৯
প্রবাসী, ১৩৩১
প্রসাদ প্রসঙ্গ ১ম সং ১৮৬৫ ; ২ সং, ১২৮৩
প্রাচীন কবি সংগ্রহ, ১২৮৪, গোপালচন্দ্র বন্দ্যোপাধ্যায় সম্পাদিত
প্রীতিগীতি, ১৩০৫, অবিনাশচন্দ্র ঘোষ সম্পাদিত
প্রেমসঙ্গীত, ১২৯৪
বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়, গ্রন্থাবলী বিবিধ প্রবন্ধ (সাহিত্য পরিষৎ)
বঙ্গসাহিত্য পরিচয়, ২য় খণ্ড, ১৯১৪
বঙ্গীয় সাহিত্য পরিষৎ পত্রিকা, ৫, ৩৫, ৪৮, ৪৯, ৫০, ৫৯ ভাগ
বাঙ্গালীর গান, ১৯০৫, দুর্গাদাস লাহিড়ী সম্পাদিত
বিজয়রাম সেন, তীর্থ মঙ্গল, ১৯১৫, নগেন্দ্রনাথ বসু সম্পাদিত
বিদ্যাপতি, কীর্তিলতা, ১৩৩১, হরপ্রসাদ শাস্ত্রী সম্পাদিত
বিনয় ঘোষ, পশ্চিম বঙ্গের সংস্কৃতি, ১৯৫৭
বিবিধার্থসংগ্রহ, ১৭৭৩, ১৭৮০ শক
বিশ্বকোষ
বিশ্বভারতী পত্রিকা, কার্তিক-পৌষ, ১৩৬২ , শ্রাবণ-আশ্বিন ১৩৬৩
বীরভূমি (নবপর্যায়) ১৩১৯, ১ম, ২য়, ৩য় সংখ্যা
ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, 'অমৃতলাল বসু' (সাহিত্যসাধকচরিতমালা, ৬ষ্ঠ খণ্ড )
" বঙ্গীয় নাট্যশালার ইতিহাস, ৩ সং
" 'রাধামোহন সেন' ( সাহিত্যসাধকচরিতমালা, ১ম খণ্ড )
" 'রামচন্দ্র তর্কালঙ্কার' ( সাহিত্যসাধকচরিতমালা, ২য় খণ্ড )
" সংবাদপত্রে সেকালের কথা, দুই খণ্ড, ৩য় সং, ১৩৫৬
ভবানন্দের হরিবংশ, ১৩৩৯, সতীশচন্দ্র রায় সম্পাদিত
ভারতচন্দ্রের গ্রন্থাবলী (বঙ্গীয় সাহিত্য পরিষৎ)

ভারতী, ১৩০৪
মদনমোহন গোস্বামী, রায়গুণাকর ভারতচন্দ্র, ১৯৫৫
মনোমোহন বসু, গীতাবলী, ১৮৮৭
মন্মথনাথ ঘোষ, সেকালের লোক, ১৩৩০
মোহিতলাল মজুমদার, রবিপ্রদক্ষিণ, ১৩৫৬
যোগীন্দ্রনাথ চট্টোপাধ্যায়, রামপ্রসাদ, ১৩২৪
যোগেন্দ্রনাথ গুপ্ত, সাধক রামপ্রসাদ, ১৯৫৪
রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়, বাঙ্গালা কবিতা বিষয়ক প্রবন্ধ (দুষ্প্রাপ্য গ্রন্থমালা)
রবীন্দ্রনাথ ঠাকুর, রচনাবলী ২, ৬, ১৭ খণ্ড।
রাজনারায়ণ বসু, সেকাল আর একাল, (সাহিত্য পরিষৎ)
রামনিধি গুপ্ত, গীতরত্ন, ১ম ১২৪৪, ২য় ১২৬৩, ৩য় ১২৭৫, সংস্করণ
রামপ্রসাদ, বিদ্যাসুন্দর, ২য় সং, বঙ্গবাসী, ১৩১৩
রামপ্রসাদের গ্রন্থাবলী, বসুমতী, ৬ষ্ঠ সং, ১৯৫০
রামাক্ষয় চট্টোপাধ্যায়, প্রেমচাঁদ তর্কবাগীশের জীবন চরিত, ২ সং, ১৮৯৬
শশিভূষণ দাশগুপ্ত, শ্রীরাধার ক্রমবিকাশ, ১৩৫৯
শিবনাথ শাস্ত্রী, রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ, ৩সং
শিবপ্রসাদ ভট্টাচার্য, ভারতচন্দ্র-রামপ্রসাদ, ১৯৫৬
শিবরতন মিত্র, বঙ্গীয় সাহিত্য সেবক, ১৩৩৮
শ্যামাধব রায়, রসসাগর কবি কৃষ্ণকান্ত ভাদুড়ীর জীবনচরিত, ১৩০৫
শ্রীকান্ত মল্লিক, কমলাকান্ত পদাবলী, ১২৯২
সঙ্গীতকোষ, ১৮৯৬, উপেন্দ্রনাথ মুখোপাধ্যায় সংগৃহীত
সংবাদপ্রভাকর, ১২৫৫, ১২৫৯, ১২৬০-৬১
সাহিত্য সংহিতা, ১৩১১, ১৩১২, ১৩১৩, ১৩১৪, ১৩১৫
সুকুমার সেন, বাঙ্গালা সাহিত্যের ইতিহাস ১ম খণ্ড, ২ সং, ১৯৪৮
" মধ্যযুগের বাংলা ও বাঙ্গালী, ১৩৫২, ( বিশ্ববিদ্যা সংগ্রহ )
সুরেশচন্দ্র সমাজপতি, বঙ্কিম প্রসঙ্গ
সুশীলকুমার দে, নানা নিবন্ধ, ১৩৬০
হরিমোহন মুখোপাধ্যায়, কবিচরিত, ১৮৬৯
বঙ্গভাষার লেখক, ১৩১১

হরিসাধন মুখোপাধ্যায়, কলিকাতা সেকালের ও একালের, ১৯১৫
হরিহর শেঠ, প্রাচীন কলিকাতা পরিচয়, ১৯৫২
*ক্ষিতীশবংশাবলীচরিতম্*, ১৮৫২

Bengal District Gazetteer, Bankura 1908 ; Burdwan, 1910 ; Nadia, 1910 ; Saran, 1908.

Bengal Harkaru and Chronicle, 1832.

Bengal : Past and Present, Vol. 41 & 1950. volume.

Bengal Spectator, 1843.

Bhandarkar, R. G. Vaisnavism, Saivism and other minor Religious cults. Strasburg 1913.

Bolts, William, Considerations on Indian Affairs. London, 1772.

Broome. History of the Rise and Progress of the Bengal Army, Calcutta, 1850.

Calcutta Review, 1845, 1846, 1851, 1873, 1910.

Cambridge History of India, Vol V 1929, Chapters XIII, XXV.

Caraccioli, Charles, Life of Lord Clive, Vol I London, 1775 ?

Dacca University, History of Bengal Vol II, 1948.

Dasgupta, S.N. & De, S. K. History of Sanskrit Literature, Calcutta University, 1941.

De. S. K. History of Bengali Literature in the Nineteenth Century, Calcutta, 1919.

De, S. K. Early History of Vaisnava Faith and Movement in Bengal, Calcutta, 1942.

Duff, Alexander, India and India Mission, 2nd Edition, Edinburgh, 1840.

Dutt, R. C. Economic History of India under Early British Rule, 5th Ed.

Fifth Report from the Select Committee on the Affairs of East India Company Vol I, 1812, Ed. Firminger, Calcutta 1917.

Friend of India, 1838, 1839.

Ghose, Grish Chandra. Life of Ramdulal Dey, Calcutta, 1868.

Ghose. Lokenath, The Modern History of Indian Chiefs, Rajas and Zemindars, Part II, Calcutta, 1881.

Ghose, N. N. Memoirs of Maharaja Nabakissen Deb Bahadur, Calcutta 1901.

Good Old Days of Hon'ble John Company, Vol I, 1882.

Grant, Robert, Early History of East India Company London, 1813.

Hobson Jobson, being A Glossary of Colloquial Anglo-Indian Words & Phrases by Yule & Burnell, London 1886.

Holwell, J. Z. Interesting Historical Events Relative to the Province of Bengal, Part I, London 1766.

Hunter, William. Annals of Rural Bengal, London 1868.

Hunter, William. Bengal MS. Record. Vol I, London 1894.

Journal of the Bengal Academy of Literature, Vol I. No. 6.

Kennedy, M. T. Chaitanya Movement, Calcutta, 1925.

Long. Descriptive Catalogue, Calcutta, 1855.

Mitra, Kissory Chand, Life of Mutty Lal Seal. Calcutta, 1869.

Seid Gholam Hassain Khan, Seir-ul-Mutaquerin Vol II, Calcutta, 1902.

Vansittart Henry, A Narrative of the Transaction in Bengal Vol III, London, 1776.

Verelst, Harry. View of the Rise and Present state of the English Government in Bengal, London, 1772.

## ঈশ্বর গুপ্ত সংগৃহীত গানের সূচী

### রামনিধি গুপ্ত

## রামপ্রসাদ

## কেষ্টা মুচি



## গোঁজলা গুঁই



## নিত্যানন্দদাস বৈরাগী

## রাম বসু

## রাম বসু

| প্রথম পংক্তি | | পৃষ্ঠা |
|---|---|---|

## রামসুন্দর রায়



## রাসু নৃসিংহ

## নির্দেশিকা

জ



ট



ঠ



ড



ঢ



ত

## য



## র

হ

## অবতারণা

## ভ্রম সংশোধন

| পৃষ্ঠা | পংক্তি | আছে | হবে |
|---|---|---|---|
| [৪৩] | ২৩ | seens | scenes |
| ৫৬ | ১০ | নবীব | নকীব |
| ৩৬৭ | শিরোনাম | ১৭০৬–১৬৬০ | ১৭০৬–১৭৬০ |